# জেনেভা-ভ্রমণ

শ্রীদেবপ্রসাদ সর্ব্বাধিকারী

মূল্য বার আনা

প্রকাশক—শ্রীনিখিলচন্দ্র সর্ব্বাধিকারী
২০ স্থূরী লেন, কলিকাতা

আশ্বিন, ১৩৪০

প্রিণ্টার—কৃষ্ণপ্রসাদ ঘোষ
প্রকাশ প্রেস
৬১ বহুবাজার ষ্ট্রীট,
কলিকাতা।

# জেনেভা-ভ্রমণ

## বম্বে পথে

শুক্রবার, ১৫ই আগষ্ট ১৯৩০

আবার রেলে-জাহাজে চলিতে চলিতে যথাসাধ্য ভ্রমণকথা লিখিবার পালা। ছেলে মেয়ে, নাতি, নাত্নী সবার অনিচ্ছায় এই দুঃসাধ্য কর্ম্ম চেষ্টা! হাতে, চোখে বল নাই, মনে শরীরে বল নাই, তথাপি তৃতীয়বার বিলাত-যাত্রার চেষ্টা যে করিতে পারিতেছে, সে সময়মত দু'এক ছত্র লিখিতে পারিবে না এ কথা শুনিবে কে? যাঁহারা এই কথা পড়িতে চান তাঁহাদেরই জন্য এই চেষ্টা।

যেদিন বাঙ্গালার গবর্ণর সার হিউ ষ্টিফেনসন বড়লাট লর্ড আরউইনের পক্ষ হইতে জেনিভায় "লিগ্ অব নেসনসে" যাইবার জন্য আহ্বান ও নিমন্ত্রণ করিলেন সেই দিন হইতে গৃহে কি নির্ব্বেদ উপস্থিত হইয়াছে! কত বাধা-বিঘ্ন অতিক্রম করিতে হইয়াছে, কতই বুঝিতে ও বুঝাইতে হইয়াছে, কত করিতে ও করাইতে হইয়াছে তাহা যে জানে ও দেখিয়াছে সেই বুঝিবে। অপরকে বুঝাইবার প্রয়োজন কোথা? প্রতিবারই হয় এই ব্যাপার। তিনবার বিলাত

ও একবার দক্ষিণ আফ্রিকা যাওয়ায় এই সকল বাধা অতিক্রম করিতে হইয়াছে। অতএব নূতন কিছুই নহে, তবে এবার পুত্র নিখিল চন্দ্র সঙ্গে যাইতেছে না। শরীর ও মন ভগ্ন এবং বাড়ীসুদ্ধ সকলের অসুখ এইজন্য বাধা এইবার কিছু গুরুতর; কিন্তু ইচ্ছাশক্তিতে তাহা অতিক্রম হইয়াছে। নিজের শরীরও কয়েক মাস অবধি বিশেষ ভাল ছিল না, উপস্থিত অনেকটা ভাল। কর্ত্তব্যের আহ্বান বলিয়া যাহা মনে করিয়া আসিতেছি ও মনে করি তাহা প্রত্যাখ্যান করিতে পারিলাম না।

অনিচ্ছা-সত্ত্বেও যাহারা শেষে মত করিয়া শক্তি ও উৎসাহ দিয়া এই গুরুতর কার্য্যের বিশেষ সহায়তা করিয়াছে তাহাদিগকে আশীর্ব্বাদ করিয়া ও শ্রীভগবানের চরণে মঙ্গল প্রার্থনা করিয়া বিলাতী মেলে রাত্রি দশটার সময় হাওড়া ষ্টেশন ছাড়িয়াছি।

বিদায় ও আয়োজনের পালা কয়দিন ধরিয়া চলিতেছিল। গতকল্য তাহা চরম মাত্রায় উপনীত হইল, শতজনের সহিত আলাপ-আপ্যায়ন, শতাধিক রকমের কার্য্যের মধ্য দিয়া যাত্রার সময় উপস্থিত হইল। সাশ্রুনয়নে সকলে বিদায় দিল।

বাড়ীতে ও ষ্টেশনে কতলোক আসিয়াছিল তাহার ঠিক নাই। অনেককে আসিতে নিষেধ করিয়াছিলাম। অনেকে সে কথা শুনিয়া-ছিলেন, আবার অনেকে শুনেনও নাই। পথেও মালা তোড়ার অভাব হয় নাই। এখনও এত লোকের দয়া ও স্নেহ প্রাপ্তির সৌভাগ্য হইয়াছে ইহাই যথেষ্ট। সমস্ত দিন কত রকমের কতলোক শুভ ইচ্ছা জানাইয়া গেলেন তাহা বলিতে পারি না। নিজের সাংসারিক ব্যবস্থা পরিবারবর্গের সহিত ধীরে সুস্থে দেখাশুনা ও কথাবার্ত্তা এবং পথের আয়োজন শেষ করিয়া একটু বিশ্রাম ও খাবার সময় পাওয়াও শেষ পর্য্যন্ত দুর্ঘট হইল। বিলাত যাওয়া বা আফ্রিকা যাওয়ার কথা লইয়া পূর্ব্ব হইতে কোনবার ঢক্কা নিনাদিত হয় নাই। অনেকে শেষ মুহূর্ত্তে

জানিতে পারিয়া দেখা করিতে আসিলেন। অনিশ্চিত অবস্থায় যাওয়া হইবে কি না জানিবার জন্য অনেকে আসিলেন। এইরূপে অতি কষ্টে আসিবার আয়োজন সম্পন্ন হইল। সমস্ত দিন বৃষ্টি হইয়াছে মনে হইল যথাসময়ে হয় তো যাত্রা দুর্ঘট হইবে, কিন্তু ভগবানের কৃপায় সকল রকমের মেঘ কাটিয়া গেল।

সুসজ্জিত ওভারল্যাণ্ড মেলে যাত্রা হইল। সহযাত্রী সার জেহাঙ্গীর কয়াজী, প্রেসিডেন্সি কলেজের অর্থনীতির অধ্যাপক, আমার কামরাতেই স্থান গ্রহণ করিয়াছিলেন। তাঁহার স্ত্রী তাঁহাকে তুলিয়া দিয়া গেলেন। মোগলসরাই ষ্টেশনে পরলোকগত রাজা মুনসী মাধোলালের দৌহিত্র লেফট্‌ন্যাণ্ট নন্দলাল ও চিওকী ষ্টেশনে প্রভাতচন্দ্রের শ্বশুর মণীন্দ্র বাবু দেখা করিয়া গেলেন। বর্ম্মার গবর্ণর সার চার্লস ইনেস্‌ ও কাশী-নরেশের কর্ম্মচারী কর্ণেল গিরিজাপ্রসাদ এই গাড়ীতেই যাইতেছেন। বৃষ্টির বিরাম নাই, পাহাড়, জঙ্গল, বনপ্রদেশ সব বারিবিধৌত হইয়া নবশোভা ধারণ করিয়াছে। খর গ্রীষ্মের মধ্যাহ্নতাপদগ্ধ এই প্রদেশের নগ্নসৌন্দর্য্য দর্শনে ১৯১২ সালে প্রথম বিলাত-যাত্রার সময় স্তম্ভিত ও ভীত হইয়াছিলাম। ১৯২৫ সালে আফ্রিকা-যাত্রার সময় এ পথে যাওয়া ঘটে নাই, কারণ সেবার দিল্লী হইয়া বম্বে যাইতে হইয়াছিল।

যে পথে বার বার যাওয়া হয় সে পথের সৌন্দর্য্য সকল সময় উপভোগ্য হয় না, বিশেষতঃ নয়ন এখন নবীন নহে। বহু বৎসর সেবার পর নয়ন যে এখনও সাহায্য করিতেছে ইহাই শ্রীভগবানের পরম আশীর্ব্বাদের নিদর্শন। পূর্ব্বপরিচিত মাণিকপুর, বাটন, কাটনী, জব্বলপুর প্রভৃতি সহর পার হইয়া গাড়ী ছুটিয়াছে। নূতন বড় কিছু নয়ন পথে পড়িল না। কেবল নূতনের মধ্যে নর্ম্মদা নদীর বর্ষার নবীন শোভা দর্শনে মোহিত হইলাম। বন্যা হইলে জল প্রায় সাঁকোর সমান হইয়া থাকে। নদী বর্ষায় ফুলিয়া উঠিয়াছে, কূলে কূলে জল উঠিয়াছে

তথাপি জল নূতন পুলের অনেক নীচে। পূর্ব্বে যে পুলে পার হইয়াছিলাম বন্যায় তাহা নষ্ট করিয়াছে। নূতন লোহার পুল নবীন গৌরবে দাঁড়াইয়া আছে।

পথে মাঝে মাঝে ছোট ছোট গ্রামে চাষা কিংবা কুলির দল রেলের ধারে ঘর বাঁধিয়া নাচ-গান আমোদে কাজের অবসরটুকু উপভোগ করিতেছে। তাহাদের নাচটা প্রায় সাঁওতালি ধরণের। বর্ষার প্রাচুর্য্যে অধিক শস্যলাভের আশাই এই আনন্দের কারণ। মানুষ আশাশূন্য থাকে না, থাকিতে পারে না, থাকিতে চাহেও না।

কোট-প্যাণ্টের দাসত্ব ছাড়িয়া ধুতিতেই চলিতেছি। নানা কারণে অনিদ্রার হাত হইতে অব্যাহতি নাই।

শনিবার ১৬ই আগষ্ট ১৯৩০

প্রায় সমস্ত রাত্রিতেই বৃষ্টি হইয়া যথেষ্ট ঠাণ্ডা হইয়াছে, বৈদ্যুতিক পাখা চালাইতে হয় নাই। গাড়ীর অতি দ্রুত বেগবশতঃ ভাল নিদ্রা হয় নাই। নাসিক ষ্টেশনে প্রভাত হইল। রাম-সীতা-লক্ষ্মণের কীর্ত্তিপূত নাসিকতীর্থ ষ্টেশন হইতে অল্পদূরে। পুণ্য কথা স্মরণ করিয়া আনন্দ পাইলাম।

ঘাটপর্ব্বতের রেলওয়ে প্রণালীর কৌশলের বিবরণ পূর্ব্বে প্রকাশিত "ইয়ুরোপে ৩ মাস" "প্রবাস কথা" প্রভৃতি গ্রন্থে দিয়াছি, তাহার পুনরুক্তি নিষ্প্রয়োজন। সুইজারল্যাণ্ডে আলপস পর্ব্বতে উঠিবার ছোট রেলগাড়ীতে চড়িবার সুযোগ গত বার হয় নাই, এবার তাহা মিটিবার সম্ভাবনা আছে। ঐ ছোট রেলের অনুকরণে সিমলায় ও দার্জ্জিলিঙ্গে রেলপথ তৈয়ারী হইয়াছে।

বর্ষাবিধৌত ঘাট-পর্ব্বতাদির শোভা অতুলনীয়। প্রাকৃতিক সৌন্দর্য্যে মোহিত হইতে হয়। সে মোহের অবসর কিন্তু এখন কম।

নানা মোহে এখন মন সমাচ্ছন্ন। ভাবিয়াছিলাম ঘাট ও পার্ব্বত্য দেশ বেশী ঠাণ্ডা হইবে কিন্তু তাহা না হইয়া বরং গরম অধিক। জাহাজে উঠিবার আয়োজনে গরম অধিকতর কষ্টকর হইল। কয়াজী সাহেবের সাহায্যে পরিশ্রমের কতকটা লাঘব হইল। ছেলে-মেয়েরা যত্নপূর্ব্বক যেরূপ সুচারুভাবে অল্প স্থানে সকল আবশ্যকীয় দ্রব্যাদি গুছাইয়া দিয়াছিল, সেভাবে রাখা আমার পক্ষে অসাধ্য হইল। যা তা করিয়া সারা জীবনটাই তো কাটিল এখন তা ছাড়া গতি কি? কোন্ কাপড়ের পাট ভাঙ্গিব তাহার চিন্তার শক্তিও নাই আবশ্যকও নাই। কল্যাণ জংশন পার হইয়া প্রাতর্ভোজন শেষ করিলাম। কয়াজী সাহেবকে দিয়াও তিন বেলা বাড়ীর তৈয়ারী স্বাস্থ্যকর খাবার খাইয়া দিন কাটিল। বিশেষ প্রয়োজন না হইলে সাধ্যপক্ষে চা ও কফি ছাড়া রেলের খাবার স্পর্শ করি না, যদিও বম্বের পথে ব্রাগুন কোম্পানি খাবার দেয় ভাল।

ক্রমে বম্বের নিকটবর্ত্তী খাড়ি ও উপনগর পার হইলাম। ভিক্টোরিয়া ষ্টেশন হইয়া সহরের ভিতর দিয়া ডাকগাড়ী ব্যালাড পিয়ার বন্দরে জাহাজের গায়ে লাগিবার জন্য মন্থরগতিতে চলিল। আমিও ভ্রমণ কথার প্রথমাংশ শেষ করিয়া পুণ্য-ভারতভূমির কূল ত্যাগ করিবার জন্য ভগবচ্চরণে প্রণত হইয়া প্রস্তুত হইলাম। তিনি সকলের সর্ব্ববিধ মঙ্গল সাধন করুন ও সকলকে সুমতি দিন।

১৬ই আগষ্ট শনিবার ১৯৩০ ( এস্ এস্ নারকণ্ডা )

বেলা ১১৷৷০ টার সময় ডাকগাড়ী বম্বে ব্যালাড পিয়ার বন্দরে পৌঁছিল। বম্বের এটর্ণী বন্ধুরা অনেকে উপস্থিত। শ্রীযুক্ত নগীন দাস ও তাঁহার কন্যা মালা তোড়া দিয়া অভ্যর্থনা করিলেন। [illegible] মারচ্যাণ্ট, দাদা চাঁদজী প্রভৃতি যাঁহারা পূর্ব্ববারে বম্বেতে যথেষ্ট আপ্যায়ন

করিয়াছিলেন ও কলিকাতায় গিয়া আমাদের আতিথ্য গ্রহণ করিয়াছিলেন, তাঁহারা দলবলে আসিয়া বিশেষ সংবর্দ্ধনা করিলেন। ফিরিবার সময় দুই চারিদিন থাকিয়া যাইবার জন্য অনুরোধ করিলেন। শ্রীভগবান্ যেরূপ নির্দ্দেশ করিবেন তাহাই শিরোধার্য্য। ব্যালাড পিয়ার পৌছিবার পর ডেলিমেল সংবাদপত্রের ফটোগ্রাফার ছবি তুলিলেন। হিন্দুস্থান সংবাদ পত্রের রিপোর্টার বর্ত্তমান রাজনৈতিক আন্দোলন সম্বন্ধে মতামত লইবার জন্য আসিলেন। মহাত্মা গান্ধী—নেহেরু-নাইডুর সঙ্গে সপ্রু-জয়াকর সম্প্রদায়ের সন্ধি স্থাপনের যে চেষ্টা করিতেছেন—তাহার সম্বন্ধে মতামত প্রকাশের জন্য বিশেষ পীড়াপিড়ি করিলেন। এ সম্বন্ধে পূর্ব্বে যাহা প্রকাশ করা আমার পক্ষে সহজসাধ্য হইত, আজ তাহা সম্ভব হইল না। ইহার কারণ কিছুক্ষণ পূর্ব্বে সার তেজবাহাদুর সপ্রুর সহিত জাহাজে আসিয়া যে আলোচনা হইয়াছে তাহা পূর্ব্বাহ্ণে প্রকাশ করা আমার পক্ষে অসম্ভব। তবে এই মাত্র বলিলাম "নেহেরু সম্প্রদায়" যে জিদ ধরিয়াছেন যে, বড়লাট ভবিষ্যৎ কার্য্যপ্রণালী নির্দ্ধারণ করিয়া ঘোষণা করিয়া দিন যে নির্দ্ধারিত সময়ের মধ্যে "ডোমিনিয়ন ষ্টেটাস" পূর্ণমাত্রায় দেওয়া হইবে—ইহা না হইলে তাঁহারা শান্তি-স্থাপন সম্বন্ধে কোন কথাই বলিবেন না। বর্ত্তমান সময় এ কথা বলা দুঃসাধ্য; কারণ এরূপ ব্যবস্থা নির্দ্দেশ করা বড়লাটের অধিকারের বাহিরে। কেবল পার্লামেণ্ট ইহা বিচার ও বিবেচনার পর স্থির করিতে পারেন; এইরূপ বার্ত্তা বড়লাট ঝটিতি প্রকাশ না করিলে যদি নেহেরুদলের শান্তিস্থাপন করা অসম্ভব হয়, তাহা হইলে শান্তির আশা সুদূরপরাহত। হিন্দুস্থান সংবাদপত্রের রিপোর্টারকে আমি ইহার অধিক কোন কথাই বলিতে পারিলাম না। সপ্রুর নিকট কোন কথা না পাইয়া আমার সহিত তাঁহার কি কথা হইল জানিবার জন্য রিপোর্টার মহাশয় বিশেষ পীড়াপিড়ি করিলেন।

অন্যবার ছোট ছোট জাহাজে গিয়াছিলাম, সহজে 'ঘর বাড়ী' করিয়া লইতে সমর্থ হইয়াছিলাম। এ জাহাজ লোকারণ্য, শীঘ্র সহিয়া যাইবে সন্দেহ নাই। সিভিলিয়ান গিরিজাশঙ্কর বাজপাই আমাদের সঙ্গে দক্ষিণ আফ্রিকায় সেক্রেটারী হইয়া গিয়াছিলেন, তাহা ১৯২৫ সালের কথা। মহারাজ বিকানীরের নিজ সেক্রেটারী রূপে সপরিবারে এবারও সহযাত্রী। মহারাজ ১৪ জন অনুচর লইয়া লিগ অব নেসন্‌সে যাইতেছেন। তিনি যথেষ্ট ভদ্রতা করিলেন। তাঁহার সহিত পূর্ব্বে পরিচয় ছিল। এটর্নী শ্রীযুক্ত প্রমথনাথ করের জামাতা শ্রীযুক্ত সুখময় ঘোষ (বাঙ্গলার স্বাস্থ্যবিভাগের ইঞ্জিনিয়ার) ও তাঁহার পুত্র এ জাহাজে আছেন। বর্ম্মার গভর্ণর স্যর চার্লস ইনেস্ ৪ মাস ছুটী লইয়া আমাদের সঙ্গে যাইতেছেন। অতএব পরিচিত লোকের অভাব নাই।

আমার ক্যাবিন সর্ব্বউপরের ডেকে। বর্ষার সময় সেটা বড় সুবিধা-জনক নহে। জাহাজ বড় হইলেও ক্যাবিন ছোট। আহারের টেবিলে দেশী লোকেরা এক টেবিলে ও সাদা লোকেরা অন্য টেবিলে আপনা হইতে বসিয়া পড়ে। এ ব্যবস্থা একপক্ষে মন্দ নহে। কোন পক্ষেরই ইহাতে অসুবিধা নাই বরং সুবিধা। আহারের ব্যবস্থা প্রচুর। আহার চলিতেছেও মন্দ নয়।

শেষ বর্ষায় আরবসমুদ্র কি মূর্ত্তি ধারণ করিবেন সে বিষয় জল্পনা ও কল্পনা রীতিমত চলিতে লাগিল; কাহার সমুদ্র পীড়া কিরূপ হয়, তাহার আলোচনাও চলিতে লাগিল। প্রকাণ্ড বৈঠকখানা ঘর। কফি খাইবার প্রকাণ্ড স্বতন্ত্র ঘর, বেড়াইবার ও খেলিবার বিস্তীর্ণ স্থান, পুষ্করিণীতে অবগাহন স্নান ও সাঁতারের রীতিমত ব্যবস্থা রহিয়াছে। কুস্তী ইত্যাদি খেলার নানাপ্রকারের আখড়া আছে। বহুবিধ আমোদপ্রমোদের ব্যবস্থাও প্রচুর।

বেলা ১৷৷০ টার সময় জাহাজ ছাড়িল; ডক হইতে সাবধানে ধীরে ধীরে বাহির হইয়া যাইতে লাগিল। দূর হইতে বম্বের পুরাতন পরিচিত গৃহ, কল ও সহরের সাধারণ শোভা দেখিতে দেখিতে এলিফ্যাণ্টা কেভ ও দুর্গকে পশ্চাতে রাখিয়া জাহাজ ধীরে ধীরে আরব সমুদ্রে পশ্চিমাভিমুখে অগ্রসর হইতে লাগিল। সংযতচিত্তে সর্ব্বনিয়ন্তার পদে আত্মনিবেদন করিয়া চতুর্থবার মাতৃভূমির চরণে বিদায় লইলাম।

আজ মহারাজ বিকানীর লাটসাহেবের তার পাইলেন; তাঁহাকে রাউণ্ড টেবলে বসিতে হইবে। মহারাজ বিকানীর ডাকিয়া অনেক কথা আলোচনা করিলেন এবং পরে আরও ঐ বিষয়ে বিশদ আলোচনা করিবেন ইঙ্গিত করিলেন। এ সকল বিষয় এখন প্রকাশ করা অসঙ্গত।

স্যর হবার্ট কার নামে একজন খ্যাতনামা কলিকাতার সওদাগর এ জাহাজে আছেন। সম্প্রতি তিনি এ সকল বিষয় কাগজে অনেক আলোচনা করিতেছেন। তাঁহার সঙ্গেও এ বিষয় লইয়া অনেক কথাবার্ত্তা হইল। ভারতের ভাগ্য ও ভবিষ্যৎ বিষয়ে শুধু হিন্দুর বা এক শ্রেণীর হিন্দুর কথা কহিবার অধিকার আছে তাহা নহে। সকল মতের সমন্বয় করিয়া কার্য্য করিতে না পারিলে কার্য্য পণ্ড হইবে। লোকের কষ্ট আরও বাড়িবে, ইহাতে আসল কথা কিছু মাত্র অগ্রসর হইবে না।

বম্বে সহরকে পশ্চাতে রাখিবার অল্প পরই ঝড় উঠিল এবং ডেকের উপর সময় সময় ঢেউ আছড়াইতে লাগিল। ঢেউ ও বাতাসের জন্য ডেকে বেড়ান সুখকর হইল না। বৈঠকখানা ঘরেই গল্পগুজবে সময় কাটিতে লাগিল। আর সময় গেল ঘর বদল করিয়া ঘর গুছাইতে। বিনয়ী, কর্ম্মঠ, ভৃত্যদলের সাহায্যে মনের মত যত দূর হয় পরিচ্ছদাদি গুছান অল্প সময়ের মধ্যে হইল। নন্দলাল পুরী সাহেবের পুত্র স্বরূপপ্রকাশ, বাজপাই সাহেবের স্ত্রী ও বিকানীর মহারাজার কোন কোন

পারিষদের মধ্যে "সমুদ্রপীড়া" উপস্থিত হইল। জাহাজ বাতাসে নাচিতেছে, দুলিতেছে, হেলিতেছে। বর্ষার শেষে আরব সমুদ্রে যাত্রীগণের সমুদ্র-পীড়া হয়। ইহা বেশী না হইলেই পরিত্রাণ পাওয়া যায়। আপাততঃ আমার সমুদ্রপীড়ার কোন চিহ্ন দেখিতেছি না। কয়েকটী ক্যাবিনের লোকের খাওয়া তো প্রায় বন্ধই হইয়াছে। আজ জাহাজ ছাড়িবার পূর্ব্বে সামুদ্রিক "ওজোনের" ( ozone ) সাহায্যে আহারক্রিয়া রীতিমত ও সুচারুরূপে চলিয়াছে। জলযোগ, চা ও রাত্রের খাওয়া সবই চলিয়াছে; অতএব স্বাস্থ্যোন্নতির সম্ভাবনা খুবই আশা করা যাইতে পারে।

প্রত্যহ লিপিবদ্ধ করিবার ও উল্লেখযোগ্য ঘটনা জাহাজে সর্ব্বদা ঘটে না। যে পথে একাধিক বার যাতায়াত হইয়াছে, "চশমার নম্বর" যতই বদল হউক সে পথে নূতন জিনিস দেখা কঠিন। বর্ষার শেষে আরব সমুদ্রের তরঙ্গ অধিক। উত্তাল তরঙ্গমালায় সাগর আলোড়িত হইতেছে। রেলিং ধরিয়া অনন্ত "লবণাম্বুরাশির" শোভা উপভোগ করা সর্ব্বদা সহজ নহে। ডেকে বেড়ানও বড় সুখকর নহে। প্রায়ই ডেকের উপরিভাগ তরঙ্গভঙ্গের জলরাশির দ্বারা বিধৌত হইয়া থাকে। এরূপ সময়ে মনে পড়ে রাজা রামমোহন রায়ের অমর সঙ্গীত "বন্ধু সকলে কোথায় আনিলে"। এক্ষেত্রে বন্ধুদিগকে, আত্মীয়দিগকে দোষ দিবার আমার উপায় নাই; কারণ বারণ তো সকলেই করিয়াছিলেন। কেহ এ বয়সে দীর্ঘ পথ বর্ষাশেষে ভরাভাদ্রে আসিতে উৎসাহ দেন নাই। গ্রীষ্ম, শীত, বর্ষা যাঁহার সৃষ্টি, সেই সর্ব্বনিয়ন্তা সকল বিপদ ও অসুবিধার মধ্যে পথ দেখাইতেছেন ও দেখাইবেন।

আমি এখন যে ক্যাবিন পাইয়াছি তাহা "বি" ডেকের উপর ষ্টারবোর্ডের প্রথম ক্যাবিন। দুইদিকে জানালা আছে তাহাতে সুবিধা ও অসুবিধা দুইই। জাহাজে জনতার ভিড়, খেলাধূলা, নাচগানের

গোলমাল, ঝড়ঝাপট প্রকোপ ইত্যাদির অসুবিধার সহিত মুক্ত হাওয়ার শ্রেষ্ঠ সুবিধা আছে। আমার ক্যাবিনের উপরে কর্ম্মচারীদের আবাস-স্থান। সম্মুখে কিছু দূরে বসিবার ঘর, সঙ্গীতালাপের ঘর। এই ঘরের মোটা কাঁচ-আঁটা জানালার ভিতর দিয়া দেখা যায় বড় বড় ঢেউ উঠিতেছে, আছড়াইতেছে ভাঙ্গিতেছে—"সফেনপুঞ্জ" নীলাম্বরী আঁচল মেলিতেছে; দেখিতে বড়ই মনোরম। ভয় ও বিস্ময়ের আনন্দ ও আতঙ্কের ভাব উপভোগ করিবার এমন সুযোগ কখন হয় নাই। এ সময়টা পারতপক্ষে আরব সাগরে সহজে কেহ পাড়ি জমাইতে চাহে না, কিন্তু বিধির নির্দ্দেশে আমার ঘটিয়াছে।

ফার্ষ্ট ক্লাশ ও সেকেণ্ড ক্লাশের অনেক যাত্রীই অসুস্থ। ডেকের উপর দু'দিন দৌড়াদৌড়ির ধুমধাম তেমন নাই। সেকেণ্ড ক্লাশে অনেকগুলি ভারতীয় ছাত্র ও যুবক যাইতেছেন। তাঁহাদের কাছে সর্ব্বদাই যাইয়া আলাপ ও আপ্যায়ন করি। নিখিলের সহপাঠী শ্রীমান্ হীরেন্দ্রনাথ দত্ত, পুরী সাহেবের পুত্র, 'ঠাকুর' 'ঘোষ' 'রায়' 'সিংহ' প্রভৃতি অনেকেই যাইতেছেন।

বড় জাহাজ বলিয়া ক্যাবিন ও বসিবার ঘর প্রভৃতির বন্দোবস্ত ভাল। পূর্ব্বে যে সকল জাহাজে গিয়াছি তাহাতে এত সুবিধা ছিল না। এ জাহাজ কয়লার সাহায্যে চলে না, তেলের সাহায্যে চলে, একারণে গরম ও অপরিষ্কার কম হয়। ক্যাবিনে রীতিমত রেলিং দেওয়া খাট, আরসী-দেওয়া আলমারী, দেরাজ প্রভৃতি আছে। নিয়মিত সমুদ্রের ঠাণ্ডা ও গরম জলে স্নান ও আহার দস্তরমতই চলিতেছে; কোন বিষয়ের অভাব জানা যায় না।

নিদ্রার প্রাচুর্য্য ও মেঘের ঘনঘটার জন্য সূর্য্যোদয় ও সূর্য্যাস্ত-দর্শনের সৌভাগ্য ঘটিতেছে না। কিন্তু প্রথম যাত্রার "বর্ণরূপং নমামি" যাহা সম্ভব হইয়াছিল তাহা ভুলিতে পারিব না। রবিবার গির্জ্জা হইয়াছে,

শনিবার বিকাল। বিপদের সময় আত্মরক্ষার ব্যবস্থার অভিনয় হইয়াছে। সাঁতার দিয়া সমুদ্রে ঝড়ে আত্মরক্ষার শক্তি ভগবান্ দিলে সবই সম্ভব। যথাসাধ্য বিপদ হইতে রক্ষা পাইবার শিক্ষা দেওয়াই এসব আয়োজনের উদ্দেশ্য।

রাত্রি দুইটা পর্য্যন্ত নিদ্রা হয় নাই। বাতাসের জোর, সমুদ্রের তরঙ্গ জাহাজের গতি রোধ করিতেছে। প্রথম দুদিন জাহাজ ৩৬০ মাইলের অধিক চলিতেছিল, এখন গতি কমিয়াছে। হাওয়ার বেগ হইতে আত্মরক্ষার জন্য রাত্রে কিছুক্ষণ জাহাজের মুখ ঘুরাইয়া রাখিতে হইয়াছিল। মধ্যে মধ্যে অত্যন্ত গরমের সময় এরূপ করিতে হয় কিন্তু হাওয়ার সময়ও ঐরূপ করিতে হয়, তাহা জানিতাম না। জলের দিকের সব জানালাই বন্ধ রাখিতে হইয়াছে। যাঁহারা নীচের ক্যাবিনে আছেন, হাওয়া বন্ধ হওয়াতে তাঁহাদের বেশী কষ্ট, সৌভাগ্যক্রমে আমাদের সে অসুবিধা নাই। মাঝে মাঝে ডেকের উপর বড় বড় ঢেউ আছড়াইয়া পড়িতেছে আবার ডেক ধুইয়া সরিয়া যাইতেছে। ভয়, বিস্ময় ও পুলকের সহিত এই সাগরনৃত্য দেখিয়া স্তম্ভিত হইতে হয়। ঢেউয়ের উপদ্রবে পানকৌটি আর জলের উপর দেখা দেয় না, উড়োমাছও জাহাজের সঙ্গে আর উড়ে চলে না, প্রাণীমাত্রেই আত্মরক্ষার চেষ্টা করে। যে সকল নরনারী আজ জাহাজ কত মাইল চলিতেছে বা চলিবে তাহা লইয়া বাজী খেলেন ও বিশেষ ব্যস্ত থাকেন তাঁহারাও নিস্তব্ধ। খেলাধূলা কম, পড়াশুনাই লোকে অধিক করিতেছে। শ্রীযুক্ত রবীন্দ্রনাথের নূতন গ্রন্থ "যোগাযোগ" কোন বাঙ্গালী সহযাত্রীর কাছে ছিল। প্রবীণ সাহিত্যিকের বহুদিনের সামাজিক নূতন পুরাতন অভিজ্ঞতার ফলে ইব্‌সেনের "ডলস্ হাউস" জাতীয় সাহিত্যের সৃষ্টির প্রয়োজনীয়তা বুঝিবার ক্ষমতা আমাদের কমিয়া আসিতেছে। শ্রীযুক্ত নগেন্দ্র গুপ্তের "জয়ন্তী" ও পাঠ করিলাম।

সার জেহাঙ্গীর কয়াজী, গিরিজাশঙ্কর বাজপাই, সার চার্লস্ ইনেস্, সার হবার্ট কার, মহারাজ বিকানীর প্রভৃতির সহিত অধিক সময়ই লীগ ও রাউণ্ড টেবল সংক্রান্ত আলোচনা হয়। জানি না কার অনুগ্রহ বা নিগ্রহবশতঃ এই অচিন্তিত ও অযাচিত সম্মান লাভ করিয়া পৃথিবীর সুখ শান্তি সম্পদ স্থাপনের প্রয়াসী লীগ মহাসভার সদস্য হইবার অধিকারী হইয়াছি। শ্রীভগবানের আশীর্ব্বাদে পূর্ব্ব পূর্ব্ব বারের মত এবারও মুখরক্ষা হউক ইহাই বিনীত প্রার্থনা ও আশা।

আকাশ সর্ব্বদা মেঘাচ্ছন্ন, তরঙ্গের ঘোর গর্জ্জন, প্রতিকূল বায়ুর সহিত সংগ্রাম চলিতেছে; পর্ব্বতসমান তরঙ্গ শ্রেণী। এই বিরাট তরণীও যেন অবস্থা-বৈগুণ্যে অবসন্ন। আমার এ ভগ্নপ্রায় ক্ষুদ্রতরিখানি কি প্রকারে কুলে আশ্রয় পাইবে তাহা বিধাতাই জানেন। বম্বে ছাড়িবার পরদিন রবিবার শ্রীকৃষ্ণের জন্মোৎসব—জন্মাষ্টমী—এই মহাজলধি বক্ষে বিস্ময় ও পুলকের সহিত কাটিয়াছে। গত বৎসর "প্রসাদপুর বাটীতে সহধর্ম্মিণীর সঙ্গে জন্মাষ্টমী উপলক্ষ্যে ব্রতপালনের দিন কত আনন্দ, কত আশার ও কত আশঙ্কার উদয় হইয়াছিল। আর এক বৎসর কাটিয়াছে কিন্তু কি ভাবে কাটিয়াছে তাহা যাঁহার ভার তিনিই জানেন। তখন স্বপ্নেও ভাবি নাই যে, এই শুভদিনে শ্রীরাধাগোবিন্দপদে উভয়ে একত্রে প্রণাম করিবার সুযোগ পাইব না। গঙ্গার ধারে ষ্ট্রাণ্ডে ও খিদিরপুরের ডকের পুলের উপর তাঁহাকে লইয়া এক দিন বেড়াইতে গিয়া কথাচ্ছলে বলিয়াছিলাম, কলিকাতার জেটিতে জাহাজে চড়িয়া একেবারে বিলাতের জেটিতে নামিব। তাহা ঘটিবার অযাচিত ও অপ্রত্যাশিত সুযোগ কে জানে কোথা হইতে আসিল। আসিলাম একলা ভাবিতে ভাবিতে সংসারের যাবতীয় ভার তাঁর ক্ষীণ ক্লিষ্ট ও বহু ভারাক্রান্ত স্কন্ধের উপর ফেলিয়া। নিতান্ত চিন্তাহীন স্বার্থপরের

ন্যায় চলিয়া আসিলাম। বিস্তীর্ণ জলধি মাঝে এ-চিন্তাই অধিকতর পীড়াদায়ক হইয়াছে।

সমুদ্রের বিশুদ্ধ বাতাসে কয়দিনে শরীরের কিছু উপকার হইয়াছে। ডেকের উপর দৌড়াদৌড়ি না হউক বেড়ান রীতিমতই চলিতেছে। আহার দিনে রাত্রে ৫ বার কিছু না কিছু চলিতেছে। আহারের উৎপীড়নে বাকি যে কয়টা দাঁত আছে তাহাও বুঝি হারাইতে হয়। মেঘ অনেকটা কাটিয়াছে, বিকালের দিকে হাওয়ার বেগ কম, সূর্য্যদেবও দেখা দিতেছেন। আমরা আরব সাগরের শেষ বর্ষা "মস্থন', বা "মন্‌স্থনে"র রাজ্য ছাড়াইয়া আসিয়াছি। আফ্রিকার উপকূল হইতে যে পশ্চিমের হাওয়া জাহাজকে বিচলিত করিতেছিল তাহার প্রকোপ এখন এড়াইয়াছি। এখন সকোট্রা দ্বীপ বামদিকে—বহু দক্ষিণে—রাখিয়া সমুদ্রের ছোট খাড়ির মধ্যে প্রবেশ করিয়াছি। সকোট্রা দ্বীপ জাহাজের পথ হইতে অনেক দূরে—দেখা যায় না; এখন বামে (দক্ষিণ দিকে) আফ্রিকার উপকূল, দক্ষিণে (উত্তর দিকে) আরব দেশের তীরভূমি আমাদিগকে বায়ুর বেগ হইতে রক্ষা করিতেছে। পূর্ব্বতন নাবিকেরা এই জন্যই এ দ্বীপের নামকরণ করিয়াছিলেন "সুখধারা" (সকোট্রা) ইহা পার হইলেই 'মস্থনের' হাওয়ার দৌরাত্ম্য হইতে ত্রাণ পাওয়া যায়। খোলা ধাও (Dhow) নৌকা কিংবা যে ছোট জাহাজ চিড়া ও মিঠাজল সম্বল করিয়া নির্ভয়ে গুজরাট হইতে সমুদ্র পার হইয়া পারস্য, আরবদেশ, আফ্রিকায় বাণিজ্য করিত, তাঁহাদেরই একজন নাবিক পথ দেখাইয়া ভাস্‌কোডিগামাকে ভারতের পশ্চিম উপকূলে লইয়া যান ও ইউরোপীয় রাজত্বের ভিত্তি স্থাপন করেন।

ভারত-গভর্ণমেণ্টের রাজস্ব-মন্ত্রী সার জর্জ্জ স্থষ্টারের স্ত্রী আমার পূর্ব্ব পরিচিত। লেডি স্থষ্টার এই জাহাজে যাইতেছেন, আজ দেখা হইল। বিনা তারের সংবাদে খবর আসিল শ্রীমান্ সুভাসচন্দ্র বসু জেলে

থাকিয়াও অল্ডারম্যান্ নির্ব্বাচিত হইয়াছেন। শ্রীযুক্ত যতীন্দ্র সেন গুপ্তের দলের সহিত বোধ হয় সন্ধি হইয়াছে নতুবা অল্ডারম্যান্ পদপ্রার্থীকে পরাজিত করা সহজসাধ্য হইত না।

জাহাজ কাল এডেন পৌঁছিবে এ-জন্য যাত্রীদল পত্রলেখা লইয়া ব্যস্ত। যে সময় এডেনে পৌঁছিবার কথা সে সময় কিন্তু পৌঁছিবে না। আজ বায়ুবেগ কমে নাই জাহাজ মাত্র ৩৩৫ মাইল চলিয়াছে। কাল ঝড়ের পর মেরামতের জন্য অর্দ্ধঘণ্টা মাঝসমুদ্রে দাঁড়াইয়া সময় কাটাইতে হইয়াছে, অতএব সময়ে পৌঁছান অসম্ভব।

বুধবার ২০এ আগষ্ট, ১৯৩০।

গাল্ফ অফ এডেনে প্রবেশের পর ভোর হইতেই গরম বোধ হইতেছে। গরম ক্রমশঃ বাড়িতেছে, কাল যে সব গরম পোযাক বাহির করিয়াছিলাম তাহা ছাড়িতে হইল। সমুদ্র জলে কাল স্নান বন্ধ ছিল, আজ স্নান হইল। তিনবার করিয়া কিছু না কিছু মাছ-মাংস খাওয়া চলিতেছে আজ তাহা বন্ধ করিয়া ফল ও ডিমের সাহায্য লইতে হইল। ঔষধ খাইবার কোনই প্রয়োজন হয় নাই। আজ ডেকের উপর এত জোরে বেড়াইয়াছি, বোধ হয় গত দু-বৎসরের মধ্যে এভাবে বেড়ান ঘটে নাই। আর কিছু না হউক এক সপ্তাহের মধ্যে এরূপ স্বাস্থ্যোন্নতি হইয়াছে ইহা জানিয়া পরিজনবর্গ সুখী হইবেন। যাঁহারা সমুদ্র-পীড়ায় শয্যাগত ছিলেন, তাঁহারাও গা-ঝাড়া দিয়া উঠিয়াছেন। খেলা-ধূলা ও বাজি-খেলা বাড়িয়াছে। 'নীলাম্বরী সাড়ীর সাদা লেশের' বাহারও বাড়িয়াছে। ডেকের উপর আড়াল দিয়া সমুদ্র-জলে সাঁতার দিবার ব্যবস্থা পর্য্যন্ত চলিতেছে, দেখি মেয়েরাও পিছপাও নন।

আমাদের সহযাত্রী ইণ্ডিয়া গভর্ণমেণ্টের সেক্রেটারী শ্রীগিরিজাশঙ্কর বাজপাই সপরিবারে যাইতেছেন। মিসেস্ বাজপাই দৌড়ধাপের

মধ্যে নাই; কিন্তু বেশ সরল অবাধ ও নির্ভীক ভাবে নিজের স্বাতন্ত্র্য বজায় রাখিয়া চলিয়াছেন, তাঁহার জন্য স্বামী আদৌ ব্যতিব্যস্ত নন।

জেনিভা মহাসভার পূর্ব্ব পূর্ব্ব রিপোর্ট যতই নিবিষ্টচিত্তে পড়িতেছি ততই কার্য্যের মহত্ত্ব ও গুরুত্ব উপলব্ধি হইতেছে। হাওয়া খাইয়া, বেড়াইয়া, ফাকি দিয়া ছয় জনের একজন হইয়া রিপোর্টে নাম দস্তখত করিয়াও চলিতে পারিত কিন্তু তাহা হইলে বিষম দায়িত্বের কাজ মনে করিয়া পৃথিবীর ৫৪টা সভ্য জাতির প্রতিনিধির সভায় ভারতের মুখ উজ্জ্বল করিতে হইবে এবং ভারতের মঙ্গল-সাধনের জন্য চেষ্টা করিতে হইবে এ-কথা মনে করা চলিতে পারে না। শ্রীভগবান্ যেমন মতি-গতি ও শক্তি দিবেন তাহাই হইবে। এডেন পৌছিতে অনেক রাত হইবে বলিয়া চিঠিপত্র সকাল সকাল ডাকবাক্সে দিলাম। রাত্রে নিদ্রা হওয়া একপ্রকার অসম্ভব।

শুক্রবার ২২এ আগষ্ট, ১৯৩০

২০এ আগষ্ট দুই প্রহর বেলায় এডেন পৌছিবার কথা ছিল তাহা ঘটিল না। মধ্যরাত্রের পর জাহাজ এডেনে পৌছিল। মধ্যরাত্রেও এডেন বন্দরের আলো দেখিবার আশায় আমার জানালার তলে সাহেব মেমেরা নাচ-গান ও চীৎকারে নৈশশান্তিভঙ্গের ক্রটি করেন নাই; ইপ্সিত বন্দর পৌছাইতে কিন্তু বিলম্ব হইল। ভোরের অস্পষ্ট আলোক পূর্ব্ব-পরিচিত নগ্ন হৃত-সৌন্দর্য্য অথচ রাজনীতি-ক্ষেত্রে, সমরনীতি-ক্ষেত্রে বিশেষ মূল্যবান্ পর্ব্বতশ্রেণী দেখিলাম। অস্পষ্ট ছায়া ও আলোতে যাহা কমনীয় দেখিলাম, তাহাই প্রখর সূর্য্যালোকে রুদ্রমূর্ত্তি ধারণ করে। এরূপ বিশ্বব্রহ্মাণ্ডেই অবস্থা-বিপর্য্যয়ে একই বস্তু বিভিন্ন মূর্ত্তি ধারণ করে ও বিষম প্রমাদ ঘটায়। জাহাজের স্নানাগারে সমুদ্র-জলের স্নানের

সুবিধার জন্য সকল ব্যবস্থাই আছে কিন্তু এক শ্রেণীর লোক আছেন যাঁহারা সর্ব্বদাই "যা হয় নূতন কিছু কর" সুরের উন্মাদনা হইতে পরিত্রাণ পান না।

যাত্রীদের মধ্যে একদল স্নানের পরিচ্ছদ পরিয়া নৌকা বাহিয়া এডেন-তীরে নামিয়া সমুদ্র-স্নান উপভোগ করিয়া আসিলেন, বেলা ৯টার সময় জাহাজ এডেন ছাড়িল। মনে হইয়াছিল এইখানে কিছু টাটকা খাবার সংগ্রহ করিবে কিন্তু তাহা করিল না। ফল, শাক, সবজি ক্রমশঃ কম হইয়া আসিতেছে। জাহাজে এবার রজকের সুবিধা আছে। মাছ মাংস আর যেন মুখে করা যায় না। উড়ো মাছ প্রভৃতি আবার দেখা দিয়াছে। গরমের প্রকোপ ক্রমশঃই বাড়িতেছে। যদিও রাত্রে এখনও ডেকে বিছানাপত্র বহিয়া লইয়া গিয়া শুইতে হয় না, কিন্তু দিনের বেলা ক্যাবিনের মধ্যে তিষ্ঠান দায়; ঝড়-তুফান থামিলে লেখাপড়ার কিছু আশা করিয়াছিলাম, গরমের দৌরাত্ম্যে তাহা করা প্রায় অসম্ভব। জাহাজের সর্ব্বত্র হাওয়া না পাওয়াতে যেখানে হাওয়া আছে সেখানেই ভিড় ও জটলা, কাজেই সেখানে কাজ-কর্ম্ম করা অসম্ভব।

স্যার চার্লস ইনেস, স্যর হবার্ট কার প্রভৃতির সহিত আলোচনায় কাজের কথা কতকটা পরিষ্কার হইয়া আসিতেছে। রাত্রে 'লাইট হাউসের' আলো মাঝে মাঝে দেখা গিয়াছে। সঙ্কীর্ণ লোহিত সমুদ্রের পথে অনেক বিপজ্জনক জলমগ্ন পাহাড় আছে। বহুকাল আগে "চায়না" নামে যে জাহাজখানি ডুবিয়াছিল, তাহাকে এ পর্য্যন্ত তুলিতে পারা যায় নাই। ইহার মাস্তুল জাগিয়া থাকিয়া সর্ব্বদাই সতর্ক করিতেছে যে সঙ্কীর্ণ সমুদ্রপথেও বিপদ যথেষ্ট। জীবনের সঙ্কীর্ণ পথেও এ মূল সত্য মনে রাখা উচিত; যত সাবধান হইয়া জীবনের গন্তব্য পথ ও প্রণালী স্থির করিতে পারিয়াছ মনে করিতেছ কিন্তু অবস্থা ভেদে হঠাৎ দেখিবে অসতর্ক থাকার দরুণ পথভ্রষ্ট হইয়াছ। "ফেরো" আততায়ীভাবে

পলাতকের অনুসরণ করিতে গিয়া এই সঙ্কীর্ণ জলপথে বিপদগ্রস্ত হইয়াছিলেন।

সঙ্কীর্ণ পথে জাহাজের গমনাগমন অধিক দেখা যাইতেছে। যাহাকে সি লেন অর্থাৎ সমুদ্র গলিপথ বলে, তাহা বাহিরের সমুদ্রে ও সংকীর্ণ সমুদ্রে স্থির করা আছে। নদীতে যেমন বয়া দিয়া নির্দ্দেশ করা থাকে ঠিক সে-ভাবে না হউক মানচিত্রে বিশেষভাবে ঐরূপ নির্দ্দেশ করা আছে। নাবিককে অতিশয় সাবধানের সহিত এরূপ স্থানে জাহাজ চালাইতে হয়।

"গরম গরম" করিয়া কোট খুলিয়া কাঁধে ফেলিয়া ছোটাছুটি সাহেব-মেমেদের খুবই বৃদ্ধি পাইয়াছে। কষ্ট হইলেও আমরা সংযত হইয়া চুপচাপ করিয়া থাকিতে পারি ও থাকি। আমাদের সভ্যতার মাপকাটি স্বতন্ত্র। গরম জলে স্নান করিয়া দেহ শীতল করিবার চেষ্টা করিতে হইল। কথাটা শুনিতে অদ্ভুত হইলেও সত্য।

লীগ্ অব নেশন্সের কাগজ-পত্র দেখা শুনা করিতে হইতেছে। প্রতিশ্রুতি মত পরের সাহায্যের আশায় বসিয়া থাকা চলে না। পোর্ট সৈয়দে চিঠিপত্র ডাকে দিবার তাড়াও পড়িয়াছে। মাঝে মাঝে বিদ্যুৎ দেখা দিতেছে—আশা হইতেছিল একটু বৃষ্টি হইবে কিন্তু আশা ফলিল না। ভগবান্ মানুষকে কিছুতেই তুষ্ট করিতে পারেন না। আরব সাগরের খোলা সমুদ্রের ঝড়ঝাপ্টায় বিষম অনর্থ ঘটিয়াছিল। এখন একদিকে আফ্রিকা ও আর একদিকে আরব দেশ এই দুই উত্তপ্ত বালুপ্রধান দেশের মধ্যে সমুদ্রের গরম যেন আর সহে না। পূর্ব্ব পূর্ব্ব বারে কখন কখন তীরের পক্ষীবিশেষ উড়িয়া আসিয়া মাস্তলে বসিতে দেখিয়াছি, মাছের সারের নৃত্য দেখিয়াছি, কিন্তু এবার সব বন্ধ! সেকেণ্ড ক্লাসে বাঙ্গালী, হিন্দুস্থানী ও পাঞ্জাবী ছাত্রদিগের খবরাখবর দুই বেলাই লইতেছিলাম, এখন আর তাহা হইতেছে না। গরমের জন্য তাহারাও আসিয়া জুটিতেছে না।

রবিবার ২৪এ আগষ্ট ১৯৩০

কাল দিবারাত্র যেরূপ গরম গিয়াছে তাহা বলিবার নয়। খেলাধূলা দিনের একেবারে বন্ধ আছে, ফলে রাত্রের উৎপাত বাড়িয়াছে। জাহাজে এবার ঘোড়দৌড়ের হাঙ্গাম দেখিলাম। ডাঙ্গায় ইহা কখনও বুঝিতে পারি নাই। জাহাজের উপর কি প্রকারে ইহা বুঝিব? একটা যা হয় কিছু লইয়া হাঙ্গামা পাইলেই যাহাদের সুখ তাহারা সকল বিষয়েই উৎসাহী হইবে বিচিত্র কি? রীতিমত বাজি রাখিয়া জুয়াখেলা ইত্যাদি ঘোড়দৌড়ের আনুসঙ্গিক ব্যাপারের অভাব রাখিল না! ঘোড়ার অভাবে মেমেরা দৌড়ের কার্য্য সমাধা করিলেন, "জকিরা" তাঁহাদের আগে পাছে চলিলেন। ঠিক দৌড়ান না হউক, সঙ্কেত ও হিসাবমত আনাগোনাতে যাহার জিৎ হইল সেই বাজি জিতিল।

"বিনা তারের" বড় বড় সংবাদ দেশ-বিদেশ হইতে আসিতেছে, কিন্তু ভারতবর্ষের সংবাদ নিতান্ত অল্প। কারণ বোধ হয় এই যে, সাধারণ যাত্রীর সে সংবাদে রুচি নাই। যতদূর বুঝা যাইতেছে 'ভাইস্‌রয়ে'র ও কংগ্রেসদলের মিটমাটের যে কথা চলিতেছে তাহার সাফল্যের সম্ভাবনা নাই বলিলেও হয়। ধড়পাকড় সমানই চলিতেছে।

কলিকাতায় শীঘ্র একটা গোলমালের সম্ভাবনা আছে মনে হয়। ইংরাজ সওদাগরের দল "সাইমন কমিশনের" মন্তব্য সম্যক সমর্থন করিতে প্রস্তুত নন, এজন্য বড় বড় মিটিং হইতেছে। দুই দলের আপত্তির কারণের প্রভেদ থাকিলেও ফলে একই দাঁড়াইয়াছে; কোন সম্প্রদায়ই "সাইমন কমিশনের" সমর্থন করিতে প্রস্তুত নয়। ভূপালের নবাবের ম্যানেজার আঃ আহাম্মদ সাহেব নবাবের জন্য বিলাতে ব্যবস্থা করিতে চলিয়াছেন। পাতিয়ালার মহারাজার পক্ষ হইতে ব্যারিষ্টার রায়না সাহেব চলিয়াছেন। মহারাজা বিকানীরের সহিত সস্ত্রীক

গিরিজাশঙ্কর চলিয়াছেন। ইংরাজ সওদাগরদিগের পক্ষে সার হবার্ট কার চলিয়াছেন। আরো কত দলের তরফ হইতে কত জনে আসিবেন তার ইয়ত্তা নাই। কোথাকার জল কোথা গিয়া মরিবে বুঝা মানুষের দুঃসাধ্য।

মাঝে মাঝে উপবাসের সাহায্যে শরীর ঠিক রাখিতে হইয়াছে। যখন যে কাজ পড়িবে সংযত হইয়া তাহা করিবার শক্তি ভগবান্ দিন।

সোমবার ২৫শে আগাষ্ট ১৯৩০

কাল বিকালে তাড়াতাড়ি চিঠি সুয়েজের মুখে ডাকে দিবার বিশেষ কোন প্রয়োজন ছিল না। ভারতগামী ডাকজাহাজ বুধবার পোর্টসৈয়দে ও বৃহস্পতিবার সুয়েজ পৌছিবে। অতএব সকালে পোর্ট সৈয়দে পৌছিয়া চিঠি ডাকে দিলে চলিত। জাহাজে কেন, সকল জায়গাতেই দুই মত চলে।

দুই মতের দোলনায় ছোট বড় সকল জিনিস ক্ষণে রূপান্তর প্রাপ্ত হয়। সাবধানের মার নাই হিসাবে বাড়ীর চিঠি সুয়েজের মুখে দেওয়াতে ক্ষতি হয় নাই। আমরা বিকালে খালের মুখে পৌছিলাম। আমাদের সম্মুখে ফরাসী "এথস্" (Athos) জাহাজ আগে আগে যাইতেছিল অতএব সে আগে খালে প্রবেশ করিতে পারিল। পূর্ব্বে এই অগ্র-পশ্চাৎ যাওয়া লইয়া অনেক হাঙ্গামা হইত। ইংরাজের ডাক জাহাজ সর্ব্বাগ্রে যাইবে বলিয়া একটা প্রসিদ্ধিছিল। অধুনা সে কুহেলিকা কাটিয়াছে। লীগ অফ্ নেশনস্ আর কিছু পারুক না পারুক এ সকল বৃথা হাঙ্গামা অনেক কমাইয়াছে। ডিজরেলির প্রধান মন্ত্রিত্ব সময়ে তাঁর কৌশলে ইংরেজ সুয়েজ খাল কোম্পানীর প্রধান অংশিদার হইয়াছিলেন। ইজিপ্টে ইংরাজের সহিত বিবাদের প্রধান কারণ এই সুয়েজ খাল। কথিত আছে নেপোলিয়ান বোনাপার্ট সুয়েজ খাল

কাটিবার কল্পনা করিয়া আপন দেশের ইঞ্জিনীয়ার প্রেরণ করিয়াছিলেন। সেই ইঞ্জিনীয়র রিপোর্ট করিলেন যে ভূমধ্য সাগরের জল লোহিত সাগরের জল অপেক্ষা অনেক উচ্চ। প্রকাণ্ড লক্ (Lock) ব্যবস্থা না করিলে খাল হইতে পারে না। ইহাই তাঁর ভ্রম ছিল। অন্যতম প্রধান ফ্রেঞ্চ ইঞ্জিনিয়ার (Lesseps) লেসেপ্‌স এ ভ্রম সংশোধন পূর্ব্বক বিনা "লকে" বহুকাল পরে খাল কাটিলেন। প্যানামা খাল কাটিতে অকৃতকার্য্য হইয়া অপমানিত লেসেপ্‌স্ এই খাল কাটিলেন। নেপোলিয়নের কৃতিত্বে যদি খাল কাটা হইত তাহা হইলে এসিয়াতে ফরাসী একাধিপত্য হইত এবং হয় তো সঙ্গে সঙ্গে ভারতের ইতিহাস ভিন্নরূপ হইত। খালের মাঝে মাঝে অন্য জাহাজ দাঁড়াইবার সাইডিং (siding) আছে; রেলওয়ের মত সিগনালের ব্যবস্থাও আছে।

মাঝে মাঝে বিল বল, জলা বল, হ্রদ বল, বড় বড় জলাশয় আছে। জাহাজের পথ "কেনাল" (Canal) কোম্পানী যত্নে রক্ষা করেন। বয়ার দ্বারা পথ নির্দ্দিষ্ট হয়, কোন অসুবিধা নাই। দুই ধারে মরুভূমি মাঝে কাটা খাল। ঠিক শত্রু না হউক দুই ধারেই ইজিপ্‌সিয়ান ও আরবের সতত অবিশ্বাসের দৃষ্টি ইহার উপর রাখিয়াছে— ইউরোপীয়ানের এই ঐশ্বর্য্যভোগের বাধা দিবার জন্য সর্ব্বদাই ব্যস্ত। গত মহাসমরে এই খালের কতক অংশ রক্ষা করিবার ভার ভারতবাসীর উপর ন্যস্ত ছিল। মহারাজ বিকানীরের উষ্ট্রসেনা ইসমালিয়ার পথ শত্রু তুর্কীর আক্রমণ হইতে রক্ষা করিয়া বিশেষ খ্যাতি অর্জ্জন করিয়াছিল। মহারাজ সগর্ব্বে বিশেষ আগ্রহের সহিত সেই সব স্থান দেখাইলেন।

বেহারের এক নীলকর, রীড্ (Reid), ভারত হইতে অর্থোপার্জ্জন করিয়া অষ্ট্রেলিয়া ভ্রমণ করিয়া বিলাত যাইতেছেন। লোকটী সৌজন্য প্রকাশ করিয়া স্বয়ং আসিয়া আলাপ করিলেন। দুঃখ ও সুখের কত

কথাই বলিলেন। গত দুই বৎসর যতদূর সম্ভব পিছাইয়া আছি, ক্রমে আপনা আপনি এরূপে লোকের সহিত পরিচয় হইতেছে।

মনে হইয়াছিল গালফ্ অফ্ সুয়েজ প্রবেশ করিয়া ঠাণ্ডা পাইব, কিন্তু তাহা হইলনা। খালে পড়িয়াও রাত্রে ডেকে যাইয়া শুইতে হইয়াছিল। ঘোর আঁধার রাত দূরে খালের ধারে গ্রাম বা ছোট সহরের আলো দেখা যাইতেছিল। খালের উপর লাল নীল ও সবুজ আলো রেলওয়ের মত দেখাইতেছিল। মরুভূমি ও অন্ধকার আকাশ যেখানে দূরে মিশিয়াছে সেখানে একটা সবুজ ও রক্ত বর্ণের রংএর মিশ্রণের পরিখা ফুটিয়া উঠিয়াছে। একটা হর্ষ ও বিপদের কৌতূহলোদ্দীপক আভার সৃষ্টি করিয়াছে। মিল্‌টন্, দান্তে বা মধুসূদন না হইলে সে গরিমার সৌন্দর্য্য উপলব্ধি করিয়া বর্ণনা করা যায় না। এইরূপ আলোর জ্যোতিতেই ইউরোপতারণ যীশুর জন্ম হয়, আর ওয়ারথায়েম অপূর্ব্ব গীতি রচনা করেন। সুয়েজ খালে সারা রাত কাটিল। ৯০ মাইল পথ আসিতে সমস্ত দিন ও সমস্ত রাত গেল। ভোরে জাহাজ পোর্ট সৈয়দে পৌছিল। ডাক্তার, পুলিশ ইত্যাদি সদলবলে পোর্টের মুখে দেখা দিলেন। পোর্ট সৈয়দ অনেক উন্নতি লাভ করিয়াছে, দেখিলাম সহরও অনেক পরিষ্কার হইয়াছে। এখন নৌকার সাহায্যে তীরে অবতীর্ণ হইতে হয় না। নৌকার উপর পনটুন ব্রিজ্ বাঁধা হইয়াছে। এখন জাহাজ হইতে হাঁটিয়া নূতন ব্রিজের উপর দিয়া তীরে পৌছান যায়। বন্দরের ধারের বাড়ী ঘর পূর্ব্বের মতই রহিয়াছে। এখানের বন্দরের রেলিং কলিকাতা, মার্সেল্‌স্ বা অপর বড় বড় বন্দরের মতই দেখিতে। লক্ষ্য করিয়া না দেখিলে কোন্ বন্দরে আসিলাম সহসা বলা যায় না। পৃথিবীর সকল সভ্যজাতির বহিরাবরণ একরূপ করিবার চেষ্টা বহুকাল হইতে চলিয়াছে। অনেক বিক্রেতা ইজিপ্‌সিয়ান আসিয়া জুটিল। ইউরোপিয়ান পোষাকে বাঙ্গালী, পাঞ্জাবী ও ইজিপসিয়ান

ছাত্রের পার্থক্য সহজে নজর পড়ে না। ব্যক্তিগত ও জাতিগত পার্থক্য ঘুচাইবার চেষ্টা হইতেছে, বর্ণগত পার্থক্য কে ঘুচাইবে?

বেলা ১০টার সময় জাহাজ ছাড়িবে এজন্য দূরে সহর বেড়াইতে যাইবার স্থবিধা হইল না, প্রয়োজনও নাই। তীরে নামিয়া খানিক এদিক ওদিক ঘোরা গেল। বাড়ীতে ও লণ্ডনে প্রভাতের নিকট "তার" করা গেল। টমাস কুকের আফিস হইতে চেক ভাঙ্গান প্রভৃতি গৃহস্থালির কার্য্য শেষ করা গেল। এখানে রাস্তায় হাঁটা দুঃসাধ্য, ফেরিওয়ালার দৌরাত্মে পা বাড়ান শক্ত। প্রয়োজনীয় অপ্রয়োজনীয় বা নিস্প্রয়োজনীয় সকল দ্রব্যই একগুণের স্থানে ৫ গুণ মূল্য, তবু হাঁকিতেছে "সস্তা"। কিনিবার জন্য খরিদ্দারের কাছে আবদার, জ্বালাতন ও সময়ে পীড়নও চলে। ধমক দিয়া তাড়ান যায় না, তীর্থের "পাণ্ডারা" ইহাদের কাছে কোথা লাগে? ভাঙ্গা ফ্রেঞ্চ ও ইংরাজীতে ইহাদের কথা আরম্ভ, পরিশেষে অশ্রাব্য মাতৃভাষায় গালাগালি! সহরের ভিতরে ধমকাইয়া তাড়ান বড় সোজা হইত না। গলিঘুজিতে বা দূরের রাস্তায় সময় ও স্থযোগ পাইলে ইহারা মারধর করিয়া লুটপাট করিয়া লইতেও পশ্চাৎপদ হয় না। এসব অত্যাচার এখন কমিয়াছে। কিন্তু "সেণ্টার অব্ ইন্টারন্যাশানাল রোগারী" (সর্ব্বজাতির শয়তানীর কেন্দ্রভূমি) হইতে সাবধান থাকা কর্ত্তব্য। পূর্ব্বে ইংরেজ ও ফরাসীদের পুলিশ ও সৈনিকে শান্তি রক্ষা করিত। ইজিপ্টের সম্পূর্ণ স্বাধীনতা প্রাপ্তির পর সকল ক্ষমতা ইজিপ্ট গভর্ণমেণ্টের হস্তে গিয়াছে, কিন্তু যতদূর সম্ভব ইংরেজ সে ক্ষমতা সম্পূর্ণ ছাড়ে নাই। মাঝে মাঝে সেই জন্য কায়রো প্রভৃতি স্থানে যথেষ্ট গোলযোগ হয়। পোর্ট সৈয়দ হইতে কায়রো রেলে ৩, ৪ ঘণ্টার পথ। সেখান হইতে এখন মটরকার করিয়া "পিড়ামিড" দেখিতে যাওয়া যাইতে পারে। এ স্থযোগ না যাইবার সময় না আসিবার সময়—একবারও ঘটিল।

জাহাজের মাস্তুল হইতে জলে ঝাঁপাইয়া পড়া জলে বহুক্ষণ ডুবিয়া থাকা ইত্যাদি অদ্ভুত বাজীকর পূর্ব্বের মত দেখিলাম। ধুমধাম কিন্তু কমিয়া গিয়াছে। এ সকল বিষয়ের আনন্দ উপভোগের স্পৃহা ও শক্তি কমিয়া আসিয়াছে। পোর্টসইয়দেও কয়েকজন যাত্রি উঠিল। ভূমধ্য সাগরের ভিতর বহুদূর পর্য্যন্ত "মোল্" বা সি ওয়াল ( mole or sea wall) লইয়া গিয়া বন্দর রক্ষা হইতেছে তাহারই মধ্যস্থলে "লেসেপ্সের" সেই শান্ত স্নিগ্ধ বিরাট হাত সাদরে বাড়াইয়া পথ নির্দ্দেশ করিতেছে।

হাওয়া ক্রমশঃ বেশ ঠাণ্ডা বোধ হইতেছে। বামে আফ্রিকার উত্তরকূল। দূরে এলেক্জ্যাণ্ড্রিয়া আবুকায়ার প্রভৃতি ইতিহাসপ্রসিদ্ধ স্থান। দক্ষিণে এসিয়া ছাড়িয়া Levant পারে যীশুর জন্মস্থান পালেষ্টাইন। উত্তরে ভূমধ্য সাগর পারে পাশ্চাত্য সভ্যতার আদি জন্মস্থান গ্রীস ; এই অতুলনীয় ত্রীবেণী-সঙ্গম পৃথিবীর আর কোথাও আছে কি না সন্দেহ।

পাপ পুণ্যের এমন সঙ্গম বোধ হয় আর কোথাও নাই। মধ্যাহ্ন সৌর করোদ্ভাসিত সাগরতটে সুনীল বীচিমালার নৃত্যের তালে তালে নূতন পুরাতন কত ভাল মন্দ কথা মনে জাগিতে লাগিল তাহা বর্ণনা করা অসাধ্য। বলিয়াছি জাতিগত সকল সমস্যা সমাধানের চেষ্টার জন্য সর্ব্বজাতির মহাসভার আহ্বান। এ মহৎ কর্ম্মের সাফল্যের জন্য মহতোমহীয়ানের কৃপাভিক্ষা স্বতঃই করিতে হয়।

যতটা ঠাণ্ডা হইবার কথা তত হইতেছে না এই লইয়া যাত্রিগণের মধ্যে মহা আলোচনা ও আন্দোলন সুরু হইল। গরম কাপড় পরা উচিত কি ঠাণ্ডা কাপড় পরা উচিত ইহা লইয়াও বিষম তর্ক উঠিল। ইউরোপীয় যাত্রীরা "বাড়ী আসিলাম" ভাবিয়া ভাবে বিভোর। খেলাধূলা, নাচ, গান অনুপাতেই বাড়িতে লাগিল। আমাদেরও মনের ভার গ্লানি ও দৈন্য সেই অনুপাতেই বাড়িতে লাগিল। "যাদৃশী ভাবনা যস্য" এ বাক্যের যাথার্থ্য পদে পদে প্রমাণিত হইতে লাগিল।

উত্তরে সাইপ্রাস্ ও গ্রীসিয়ান দ্বীপপুঞ্জ রাখিয়া আমরা সরাসর পশ্চিমে যাইতেছি। একারণেই ঘড়ির কাঁটা আবার বেশী করিয়া সরাইতে হইতেছে। বেলা ১টা বাজিতে মধ্যাহ্ন-ভোজনের ব্যবস্থা হইতেছে। তখন কলিকাতায় ৪টা বাজিয়া গিয়াছে। হয়ত সেখানে দিবানিদ্রাভঙ্গের পর মুখহাত ধুইয়া বৈকালিক চায়ের উদ্যোগ হইতেছে। যেমন দুই স্থানে সময়ের পার্থক্য তেমনি ভাবের ধারারও পার্থক্য। যে সব খুটিনাটি লইয়া চিত্ত দিবারাত্র সেখানে ব্যস্ত ও সময় সময় অবসাদ-গ্রস্ত থাকে তাহা সবই পশ্চাতে পড়িয়া রহিয়াছে; যে প্রকাণ্ড কর্ম্ম সম্মুখে রহিয়াছে তাহার চিন্তায় অন্তর ব্যতিব্যস্ত। নিজের মুখ, জাতীর মুখ, দেশের মুখ কি করিয়া রক্ষা হইবে এই ভাবনা দিবানিশি। ইহারই মধ্যে ভাবী অমঙ্গলের ছায়া মনকে চঞ্চল করিয়াছে। আপদসমূহ যাঁহার তর্জ্জনী হেলনে নির্দ্দিষ্টও অন্তর্হিত হইতেছে তাঁহার উপর সকল ভার দিয়া নিশ্চিন্ত হইতে এখনও শিখিলাম না।

বুধবার ২৬এ আগষ্ট ১৯৩০

অমঙ্গলের ছায়া কখন বৃথা যায় না। কাল সারা রাত্রি—আজ সকালে একটা কি অমঙ্গলের ছায়া মনকে এখনও আচ্ছন্ন করিতেছে। কতকটা ইঙ্গিতও পাওয়া গেল আজকে বেতারের খবরে। কলিকাতার পুলিশ কমিশনার স্যর চার্লস টেগার্টকে বোমা করিয়া হত্যা করিবার চেষ্টা ও আততায়ীদিগের দারুণ পরিণামের সংবাদ অনিশ্চিত বিপদের কথা কতকটা জানাইয়া দিল! ইহা অপেক্ষা অধিকতর অনর্থ অদূর ভবিষ্যতে আছে কি না তাহা কে জানে। কলিকাতায় এই দুর্ঘটনা লইয়া কি ব্যাপার হইবে, তা ভগবানই জানেন। ভারতবর্ষে শান্তিস্থাপনের চেষ্টা কতদূর সফল হইবে? কঠিন দাঙ্গা-হাঙ্গামার সম্ভাবনা কলিকাতায় বিশেষভাবেই আছে মনে হয়। এ বিষয়ে যাত্রীদের মনোভাব যথেষ্ট তিক্ত।

মহারাজ বিকানীরের ঘরে আজ লীগ অব নেশনস সম্বন্ধে আলোচনা হইল। তিনিই ভারতের প্রতিনিধিদিগের দলপতি। পূর্ব্বে ইংরাজ দলপতি হইতেন। গত বৎসর সার মহম্মদ হবিবুল্লা দলপতি ছিলেন। এবার বিকানীর। তিনি কর্ম্মঠ। পূর্ব্বে ভারতের সাধারণ প্রতিনিধি হইয়া লিগে গিয়াছিলেন। তাঁহাকে ইম্পিরিয়াল কন্‌ফারেন্সে এবং রাউণ্ড টেবেল কন্‌ফারেন্সেও থাকিতে হইবে। এ সব কারণের জন্য ভারত গবর্ণমেণ্টের সেক্রেটারী শ্রীযুক্ত গিরিজাশঙ্কর বাজপাইকে মন্ত্রী রূপে পাইয়াছেন।

এখন আমরা ক্রীট দ্বীপের দক্ষিণ দিয়া যাইতেছি। বিকালে অল্প গরম ছিল। সন্ধ্যার পূর্ব্বে ঝড় উঠিয়া সমুদ্রকে নাচাইয়া তুলিল। ডেকের উপর আবার ঢেউ আসিয়া পড়িতে লাগিল। আরব সাগরে ঝড়ে যে কষ্ট হইয়াছিল মনে হইল ইহা তাহা অপেক্ষাও প্রচণ্ড। শয়নাগার হইতে ভোজনাগারে যাওয়া সুকঠিন।

বৃহস্পতিবার ২৮।৮।৩০

কখন ঝড় ও ঢেউ কখন বা বিষম গরম কিংবা কখন আবার শীত। কাল সমস্ত দিন এইভাবে কাটিয়াছে। ইটালী পার হইবার পর রাত্রে পাখা চালাইতে হইয়াছিল; এরূপ পূর্ব্বে কখন ঘটে নাই— প্রায় শোনাও যায় নাই। লণ্ডনের উত্তাপ ৯২ ডিগ্রী পর্য্যন্ত উঠিয়াছে। সেখানে ১৯১২ সালে গরম কাপড় ব্যবহার করিয়া বিশেষ কষ্ট হইয়াছিল মনে আছে।

কাল সন্ধ্যার সময় মেসিনা পার হইয়াছি। এক দিকে ইটালীর সহর অপরদিকের মেসিনার দ্বীপের আলোকমালা অতি রমণীয়। ভাদ্র চতুর্থীর চন্দ্র সমুদ্রগর্ভে সান্ধ্য আহারের পর ডুবিয়া গেলেন। নষ্ট চন্দ্রের কলঙ্ক হইতে কখন তো নিস্তার পাইলাম না, এ মহাকার্য্যের উদ্দেশে যাইবার সময়ই বা তাহার অন্যথা হইবে কেন? যৎবিধের্ম্মনসি স্থিতম্।

ভারতের রাজনৈতিক গগন ক্রমশঃ অন্ধকারাচ্ছন্ন হইতেছে। একদিকে বড়লাট, সার তেজ বাহাদুর ও জয়াকর প্রভৃতি শান্তি-স্থাপনের চেষ্টা করিতেছেন, অপর দিকে বিপ্লবীদিগের বোমা নিক্ষেপে দুর্ঘটনার সৃষ্টি করিতেছে। খবর আসিয়াছে জোড়া বাগান পুলিস কোর্টের নিকট ৬ জন বোমার আঘাতে মৃত ও আহত! বোমা নিক্ষেপের অপরাধে যাহারা ধরা পড়িয়া অভিযুক্ত হইয়াছে তাহারা কে কোন্ শ্রেণীর লোক তার সংবাদ মনে হয় বিলাত পৌছানর পরে পাইব।

দিল্লীতে শ্রীযুক্ত মদনমোহন মালব্য, ভি, জে প্যাটেল ও ডাক্তার অনসারি প্রভৃতি কংগ্রেস কমিটির মিটিং করার অপরাধে ধৃত হইয়াছেন। কংগ্রেস দলপতির সাহায্যে যদি শান্তি-স্থাপনের চেষ্টা হয় তাহা হইলে এ অবস্থায় এ নীতি অনুসরণে কতদূর কাজ হইবে কে জানে? কোন পক্ষেরই পরিণামদর্শিতার প্রশংসা করা যায় না। তাঁহার ইচ্ছা ও অনুমতি মত কাজ শেষ পর্য্যন্ত অনুচরেরা করিবে কি না এই সন্দেহে মহাত্মা গান্ধী শান্তির পথে অগ্রসর হইতে ইতস্ততঃ করিতেছেন। ক্রমশঃই মন অবসাদে ডুবিয়া যাইতেছে। লীগের কার্য্য এ অবস্থায় সুচারু রূপে চালান সুকঠিন।

পাঞ্জাবের কো-অপারেটিভ সোসাইটীর ভূতপূর্ব্ব রেজিষ্ট্রার মিঃ ষ্ট্রীকল্যাণ্ড সাহেব প্যালেষ্টাইনে এই কো-অপারেটিভ তথ্যসন্ধান করিতে গিয়াছিলেন। তিনি এ জাহাজে ফিরিতেছেন। বেহারের ভূতপূর্ব্ব নীলকর মিঃ রিড ও উজিরস্থানের কর্ণেল টিলনী আমাদের সহযাত্রী হইয়াছেন। ভারতবর্ষ সম্বন্ধে তাঁদের সঙ্গে অনেক কথাই হইতেছে।

উপস্থিত সমুদ্র-যাত্রা প্রায় শেষ হইতে চলিল। কাল শুক্রবার সকালে মার্সেলস্ পৌছিবার কথা। পুনর্বার জিনিষ পত্র গোছান, বাঁধা, জাহাজের হিসাব মিটান চলিতেছে। জীবন-যাত্রাও ঠিক এইরূপ এই উঠ, এই নাম, এই খোল এই বাঁধ, এই হিসাব মিটাও আবার

নূতন হিসাব খোল নূতনকে পুরাতন কর, আত্মীয় কর, হয় তো বা বাদানুবাদে ও বুঝিবার দোষে শত্রু কর। তাই মনে হয় সমুদ্র-যাত্রাটা জীবন-যাত্রার একটা ছোটখাট সংস্করণ মাত্র। আশ্চর্য্য এই যে, জীবনের সায়াহ্নে যেমন জীবনকে গাঢ়তর আলিঙ্গনে মানুষ আবদ্ধ রাখিতে প্রয়াস পায়, সমুদ্র-যাত্রার শেষটাও বাস্তবিকই মনে হয় এ যাত্রা এত শীঘ্র শেষ হইল কেন।

মানুষ বর্ত্তমানের দাস, ভবিষ্যতের প্রতি তার দৃষ্টি ক্ষীণ ও অতীতকে সে ভুলিতে চায়।

ভূমধ্য-সাগর আজ শান্ত। সমুদ্র যেন একখানা স্বচ্ছ প্রকাণ্ড কাঁচের মত স্থির। জাহাজ সুযোগ পাইয়া বেশ জোরে যাইতেছে ডাক যথাসময়ে মার্সে্‌ল্‌স্ পৌছাইয়া দিবারই চেষ্টা হইতেছে। দক্ষিণে নেপোলিয়ান বোনার্পার্টের জন্ম স্থান কর্সিকা দ্বীপ ও বামে সার্ডিনীয়া দ্বীপ—পূর্ব্বেকার পরিচিত পথেই অগ্রসর হইতে লাগিলাম। কূলের পাহাড় পর্ব্বত, বনানী, স্পষ্ট দেখা যায়।

আজ বিদায়ের পালা! আহারাদি নাচ গান একটু বিশিষ্ট রকম হইল। যাহারা ১৫ দিন একত্র আমোদ-আহ্লাদ করিয়াছে তাহাদের বিদায়ের পালাটাও কিছু দীর্ঘব্যাপী হওয়া সম্ভব। ভোর রাত্রে মার্সে্‌লস্ পৌছিব; অতএব যথাসময়ে ডাকের জন্য প্রস্তুত হইতে হইল।

ন্যাশন্যাল লিবারেল ক্লাব
লণ্ডন রবিবার ৩১শে আগষ্ট, ১৯৩০

মূকং করোতি বাচালং পঙ্গুং লঙ্ঘয়তে গিরিম্।
যৎ কৃপা তমহং বন্দে পরমানন্দমাধবম্॥

বারংবার ভক্তিভরে অবনতমস্তকে এই কথা স্মরণ করিতে করিতে পুরাতন পরিচিত এই আশ্রয়স্থানে কাল বেলা সাড়ে ছয়টার সময়

পরিশ্রান্ত দেহে ক্লান্ত মনে আসিয়া উপস্থিত হইয়াছি। পোর্ট সৈয়াদ হইতে তার দিয়াছিলাম, তথাপি কি কারণে জানি না প্রভাতচন্দ্র ভিক্টোরিয়া ষ্টেশনে উপস্থিত হন নাই। যৎসামান্য নিজের ব্যবস্থা নিজে করিয়া লইবার শক্তি ভগবান্ হঠাৎ কোথা হইতে দিলেন তিনিই জানেন। সঙ্গে সমভিব্যাহারী ও পরিচিত লোকের অভাব ছিল না; ষ্টেশনে উপস্থিত ছিলেন রে (Rae) প্রভৃতি অন্যান্য পরিচিত কলিকাতার বন্ধু, কিন্তু সকলেই যে যাহার কাজ লইয়া ব্যস্ত। সঙ্গের মাল আসিতে বিলম্ব হইয়াছিল; যদিও বিলম্বে আসিয়া পৌছিল, রসিদের গোলমালে আরও বিলম্ব হইল। মাল পাইতে, গুছাইতে, খুঁজিতেও বিস্তর বিলম্ব হইল। তখন সন্ধ্যার অন্ধকার ষ্টেশন-প্লাটফর্ম্মের ভিতর আসিয়া ঢুকিয়াছে। ফ্রান্সে মাল পাইতে এত গোলমাল হয় নাই। ইংলণ্ডের ব্যবস্থা কেন এত গোলমাল ইংরাজেরা নিজেরাই তাহা জিজ্ঞাসা:করিতে লাগিলেন।

যাহাহউক দেহে ও মনে হঠাৎ অসীম শক্তি ও ক্ষমতা কোথা হইতে আসিয়া পড়িল জানি না। কোনগতিকে কাজ সমাধা করিয়া ন্যাসান্যাল লিবারেল ক্লাবে (National Liberal Club) পৌছিলাম। ব্যবস্থা যতদূর সম্ভব ভালই ছিল। লর্ড লিটন (Lord Lytton), লর্ড রেডিং (Lord Reading), রেভারেণ্ড মিষ্টার এণ্ডারসন, (Rev. Mr. Anderson) প্রভৃতির আপ্যায়ন পত্র আসিয়া অপেক্ষা করিতেছিল। ঘর গুছাইতে ব্যবস্থা করিতেও কিছু বিলম্ব হইল।

২৮এ আগষ্ট রাত্রে মার্সেলস-এ পত্র ডাকে দিবার পর হইতে ক্রমাগত ভ্রমণ হইয়াছে। কুলী ও কুলী-সর্দ্দারদিগের প্রতারণায়, পথের গরমে উত্যক্ত হইতে হইয়াছিল, কাগজে দেখিলাম নব্বই বৎসর এরূপ গরম হয় নাই। টেম্পারেচার প্রায় বিরানব্বই-এর কাছাকাছি হইয়াছে আবার মাঝে মাঝে হঠাৎ হাওয়াও খুব বয়; কাজেই গরম কাপড় না

পরিয়া উপায় নাই। P. & O. Express গাড়ীর খাওয়া ও বিছানার বাবুগিরি প্রসিদ্ধ। অতএব সে পথে কোন কষ্ট নাই, বরং জাহাজের বিলাতি ধরণের খাওয়ার পর P. & O. Express Train-এ ফরাসী প্রণালী-মত রান্না মুখরোচক হইল, আহার সম্বন্ধে যতদূর সম্ভব সাবধান হইয়া বরাবর চলিতেছি; কাজেই শরীর খারাপ হইতে পায় নাই।

জাহাজ বেলা আটটার সময়ই মার্সেল বন্দরে পৌহুছিয়াছিল। গাড়ী ছাড়িল বেলা চারিটার সময়। এই দীর্ঘকাল অকারণ জাহাজে বসিয়া থাকিতে কষ্টবোধ হইতেছিল। সহযাত্রীদের মধ্যে যাহাদের ইচ্ছা ও শক্তি হইল তাহারা গাড়ী লইয়া সহর ঘুরিয়া আসিল। সকলে অধিক খরচ করিয়া De Luxe অর্থাৎ নবাবী ধরণের P. & O. Express গাড়ীতে না গিয়া পরে সস্তা সচরাচর চলতী গাড়ীতে যাইবার ব্যবস্থা করিতে গেল। বক্সিস, মাশুল, ট্যাক্স, কাষ্টম তদারক ইত্যাদির জ্বালায় রীতিমত ব্যতিব্যস্ত হইবার পর গাড়ী বেলা ৪ টার সময় বন্দর ছাড়িল। পথে নূতন দেখিবার কিছু নাই—সুতরাং সে সকল বিস্তারিত বর্ণনা নিস্প্রয়োজন। রোন (Rhone) নদী যেখানে সমুদ্রে পড়িয়াছে, সে জায়গাটা ও তাহার উপর পোল দেখিবার ও মনে করিয়া রাখিবার জিনিষ। নদী-মাতৃক ভারতবর্ষের লোক ইউরোপের নদী দেখিয়া স্তম্ভিত হইতে পারে না। রাইন, রোন, টেম্‌স্‌, টাইবার, সেন নদী প্রভৃতি সকল নদীই "জাহ্নবী-যমুনা" সিন্ধু, ব্রহ্মপুত্র, নর্ম্মদা, কাবেরীর নিকট তুচ্ছ ও নগণ্য। কোন্নটা বা বেলেঘাটার খাল বলিলেই হয়। কিন্তু সমুদ্র সঙ্গমে ফ্রান্সের রোন নদী মনে করিয়া রাখিবার বস্তু। বড় বড় পোল আমাদের দেশে অনেক আছে। কিন্তু সমুদ্র-সঙ্গমের কাছাকাছি কোথাও এমন পোল বোধ হয় নাই। নদীর দুই পারে পাহাড় পাওয়াতেই এ কীর্ত্তি সম্ভব হইয়াছে। সমুদ্রের ধারে ধারে, কোথাওবা হ্রদের ধারে ধারে বনজঙ্গল, ক্ষেত, বাগান, সহরের ভিতর

দিয়া রেলওয়ে যাতায়াতে দৃশ্য বড় সুন্দর। ফ্রান্স, ইংলণ্ড প্রভৃতি দেশের বৈশিষ্ট্যই এই যে এক ছটাক জমিও অনাবাদে পড়িয়া নাই—সর্ব্বত্রই লক্ষ্মীর আবির্ভাব।

ক্যালে না গিয়া গাড়ী বোলোন (Boulogn) পথে আসিল। বোলোন হইতে ফোকষ্টোন (Folkstone)। বিয়াট্রিজ (Biatrizz) নামক দ্রুতগামী পারাপারের জাহাজে পুনরায় সমুদ্র পার হইতে হইল। বেলা ২॥০ টার সময় সমুদ্র পার হইয়া নয় বৎসর পরে নিয়তির ফেরে পুনরায় শ্বেতদ্বীপ ইংলণ্ডে দেশহিতকর কার্য্যে আগমন ঘটিল। মন নানা চিন্তায় পরিপূর্ণ। বিষম গরমে সকলেরই কষ্ট। যাঁহারা মহাসমুদ্র পার হইবার সময়ও "সমুদ্রপীড়ায়" কাতর না হন তাঁহারাও প্রায়শঃ ১॥০ ঘণ্টা বিলাতী খাড়ি English Channel পার হইবার সময় কষ্ট পান। কিন্তু হাওয়া না থাকাতে সুবিধা এই হইল—নিত্যচঞ্চল English Channel স্থির ওঅচঞ্চল।

ফ্রান্সে সমস্ত দিন রাত বড় বড় নগর-গ্রাম দ্রুতগামী রেল গাড়ীর জানালা হইতে দেখিতে দেখিতে আসিয়াছি। Avignon, Lyons, Paris, Amiens প্রভৃতি সহরগুলি পূর্ব্বে যা দেখিয়াছি এবারও তাই। সহরের বাহির দিয়াই P. & O. Express যাতায়াত করে, অতএব দেখিবার বেশী কিছু নাই। যদিও গ্রীষ্মে অনাবৃষ্টিতে লোকের কষ্ট ও চাষবাসের ক্ষতি যথেষ্ট হইতেছে, তথাপি পথে প্রাকৃতিক শোভা কিছুমাত্র কম নাই। ছোট ছোট ছবির মত বাটীগুলি ছোট ছোট বাগানে ঘেরা; দেখিতে বড় চমৎকার।

কয়দিন ভয়ানক গরম পড়িয়াছে। শুনা যায় নব্বই বৎসর বিলাতে এমন গরম হয় নাই; ক্রমশঃ ঋতু-পরিবর্ত্তন যথেষ্ট হইতেছে; গরমে মানুষ ও ঘোড়া অনেক মরিয়াছে। আবার সঙ্গে সঙ্গে ভাদ্র মাসেই কালবৈশাখীর মত ঝড়-জল-বিদ্যুৎ সব আরম্ভ হইয়াছে। বর্ষা-বন্যার

মানের দায়ে বড় হোটেলে কয়েকদিন কাটাইয়া খরচ করা ছাড়া বিশেষ কোন ফলোদয় হইল না। মধ্যাহ্ন ভোজনের পর ইউনিভারসিটি অঞ্চলে পুনরায় বেড়াইতে গেলাম, কাল যে সব জিনিষ দেখা বাকী ছিল ও যে সব অধ্যাপকগণের সহিত কথাবার্ত্তা হয় নাই তাহা হইল। সব হওয়া সম্ভব নয়, যতদূর সম্ভব তাহাই হইল। এই চার পাঁচদিন কাছাকাছি, সুবিধা মত থাকিলে এ কাজ আরও ভাল হইত।

ইউনিভারসিটির পশ্চাতেই সুন্দর বাগান, বড় বড় গাছের সারি দেওয়া পথ ও চমৎকার দূর্ব্বাক্ষেত্র। পড়াশুনার জায়গা বলিয়া এখানে কোন নীরসতা বা কঠোরতা নাই। লাইব্রেরী ও পড়িবার ঘরের ব্যবস্থা ও আলোক-প্রণালী দেখিয়া চমৎকৃত হইতে হয় বড় বড় জানালা দিয়া আলোক আসিতেছে, ছাতের উপর হইতে আলো আসিতেছে। প্রত্যেক পাঠকের স্বতন্ত্র আসন, তাহাদের ছাতা, কোট, টুপী রাখার ব্যবস্থা স্বতন্ত্র। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের লাইব্রেরীর মত দিন দুপুরে আলো জ্বালিয়া চোখের মাথা খাইয়া পড়িতে হয় না, (Reaussue) রুসো কীর্ত্তি স্মরণার্থ স্বতন্ত্র লাইব্রেরী আছে—তাঁহার প্রতিমূর্ত্তি (Bust) ও এখানে আছে। প্রত্যেক ফ্যাকলটীর স্বতন্ত্র লাইব্রেরী আছে, Relief Map-সাহায্যে আল্পস পর্ব্বতের ভিন্ন ভিন্ন অংশ, সুইজারল্যাণ্ড, ফ্রান্স, ইটালী ও অষ্ট্রিয়া দেশের আল্পস বিভাগ দেখিয়া অনেক জিনিস সহজে বোঝা গেল। Rhine, Rhone, Danube, Po, Aver প্রভৃতি বড় বড় নদী ভিন্ন ভিন্ন গ্লেসিয়ার হইতে বাহির হইয়া ভিন্ন ভিন্ন উপত্যকা ভেদ করিয়া সাগরে গিয়া কেমন পড়িতেছে তাহা অতিকায় "রিলিফ ম্যাপ" সাহায্যে সুন্দররূপে দেখা গেল।

Hotel De Ville অর্থাৎ টাউন হলে পুরাতন পুঁথি পত্র ও নূতন পুস্তকের সম্ভার দেখিয়া আশ্চর্য্য হইতে হয়। সেখানে অধ্যাপক (Bouregois) বোর্জোয়াস প্রকৃতিতে ও মূর্ত্তিতে ঋষিতুল্য ব্যক্তি।

তাঁহার সঙ্গে Reform movements, History of Switzerland প্রভৃতি-সম্বন্ধে কথাবার্ত্তা কহিয়া মুগ্ধ হইতে হইল। ৭০ বৎসর বয়সেও তাঁহার অদম্য জ্ঞান-পিপাসা ও কর্ম্মশক্তি। রাজা রামমোহন রায়-সম্বন্ধে তাঁহার বিশেষ কিছু জানা ছিল না,—সব বুঝাইয়া বলিলাম যে Reform-যুগের যেমন অন্যান্য মনীষিগণের মূর্ত্তি Reform Monumentএ রহিয়াছে, রাজা রামমোহন রায়ের মূর্ত্তিও সেই স্থানে স্থান পাওয়া উচিত।

যদি কখন পুনরায় ইউনিভারসিটি সংস্কার ও পুনর্গঠন সাহায্যের সুবিধা পাই তাহা হইলে এই ক্ষুদ্র জেনেভা ইউনিভারসিটিতে যাহা দেখিলাম ও শুনিলাম তাহা কাজে লাগিবে। ভারতবর্ষের ছাত্রেরা আসিলে প্রভূত উপকারের সম্ভাবনা।

এখন লীগ অব নেসন্স-এর সাহায্যে জগতের সকল সভ্যজাতির নিকট ভারতের কথা উপস্থিত করিতে হইবে, ভারতের দাবী জানাইতে হইবে। তাহার জন্য যে সকল পণ্ডিত-কর্ম্মীর প্রয়োজন তাঁহারা এখানে যত শীঘ্র সমবেত হইয়া স্থায়ী প্রতিষ্ঠান স্থাপন করিয়া সর্ব্বাঙ্গীন কর্ম্মের জন্য প্রস্তুত হইতে পারিবেন ততই মঙ্গল। আমি বারংবার বিশেষভাবে অনুরোধ করিয়াছি এবং করিতেছি—অন্যান্য মহাজাতির ন্যায় ভারতবর্ষীয় প্রতিনিধিগণের জেনিভা সহরে স্থায়ী প্রতিষ্ঠান স্থাপন বিশেষ প্রয়োজন। International Law এবং Constitutional Law-সম্বন্ধে এখানে প্রচুর আলোচনা হইতেছে এবং International Tribunal of Justice-সাহায্যে তাহা কাজে লাগান হইতেছে। এইরূপ অনেক কীর্ত্তি লীগ স্থাপন করিতেছে।

এই Hotel De Ville ও ইউনিভারসিটির মধ্যে এক প্রাচীর আছে। যাহাকে কেন্দ্র ও উপলক্ষ্য করিয়া জেনেভার লোকদের

বাৎসরিক উৎসব হয়। সপ্তদশ শতাব্দীতে এইখানে House of Savoy এর সৈনিকগণকে নৈশ সমরে পরাস্ত করিয়া জেনেভার স্বাধীনতা স্থাপিত হয়—ইহার স্মরণ চিহ্নস্বরূপ এই উৎসবের আয়োজন।

নিকটেই Historical Museum প্রভৃতি লোক শিক্ষার স্থান আছে।

ইউনিভারসিটির সম্মুখে মিস ষ্টোরী নামে এক সুইস রমণীর পুস্তকের দোকান আছে। ভারতবর্ষ-সম্বন্ধে অনেক পুস্তক এখানে বিক্রয় হয়। মিস্ ষ্টোরী রবিবাবুর ভক্ত। তাঁহাকে আনিয়া জেনেভার বাহিরে বাগানে রাখা হইয়াছিল। তাঁহার স্বাস্থ্য-সম্বন্ধে বিশেষ কড়া পাহারার তদ্বির হইয়াছিল। স্যর বসন্ত মল্লিক পর্য্যন্ত দেখা করিতে পান নাই। মিস্ ষ্টোরী ও এণ্ড্রুজ সাহেবের তত্ত্বাবধানে টিকিট করিয়া বক্তৃতা, কবিতা-পাঠ ও শিল্প-প্রদর্শনী হইয়াছিল। রবিবাবু এখান হইতে রুসিয়া গিয়াছেন, সেখান হইতে আমেরিকা যাইবেন।

৯ই অক্টোবর, বৃহস্পতিবার, ১৯৩০

আজ জেনেভায় অবস্থিতির শেষ দিন। যাত্রার দিনটা কোথায়ও ভাল লাগে না, আনন্দের দিন নয়। নানা পক্ষী এক বৃক্ষ হইতে নিশাবসানে যখন দশদিকে ধাবিত হয়, তাহাদের প্রভাতীগানের আনন্দলহরীর সহিত করুণ রসের মিশ্রণ আছে কি না তাহারাই জানে, আর জানেন বিধাতা; কিন্তু মায়াজালবদ্ধ মানবের মানসিক গঠন অন্যরূপ। যেখানে থাক, যতক্ষণ থাক, যতদিন থাকি মায়ার জাল সেখানে বোনা হইয়াছে, মাকড়সার জালের মত ক্ষীণবল হইলেও তাহা জাল—উহা ছিন্ন ভিন্ন করিতে বাধ্য হইতে হয়; তাহাতে সৌন্দর্য্য ও সৌকুমার্য্যের অভাব ঘটিবেই ঘটিবে।

দেশী-বিদেশী বন্ধুদের কৃপায়, যত্নে ও আতিথ্যে জেনেভার প্রবাসক্লেশ

বিশেষ অনুভূত হয় নাই। যে হোটেলের খাবার জ্বালায় ও ঐশ্বর্য্য পীড়ায় বিব্রত হইয়া পড়িয়াছিলাম তাহা ছাড়িতেও ক্লেশবোধ হইল। যে ঘরটীতে ( ৯১নং ) ছিলাম তাহার অসুবিধা নিবারণের জন্য ম্যানেজার কয়দিন ধরিয়া অন্য ঘর লইতে বলিতেছিলেন—কিন্তু তাহাও পছন্দ হইতেছিল না। সুবিধা-অসুবিধার মধ্যে যে ঘরে বেশী দিন কাটাইয়া সামান্য শেষ কয়দিনের জন্য তাহাও ছাড়িতে ইচ্ছা গেল না, অন্য হোটেলে উঠিয়া যাইতে ইচ্ছা গেল না। ফ্রান্সের দক্ষিণে বা সুইজার-ল্যাণ্ডের অন্য কোন ভাল জায়গায় যাইতেও ইচ্ছা গেল না। সংসারের নিয়মই এই। যাহাদের ছাড়িয়া যাইতে বা ছাড়িয়া থাকিতে মায়া হয় তাহারা তো তাহা বোঝে না। বয়স-দোষে অনিচ্ছার মূলে আলস্যও হয় তো আছে। কয়দিন ক্রমাগত বৃষ্টি ও ঠাণ্ডার জন্যও কোনও পরিবর্ত্তন হইল না।

বাদলার জন্য সমস্তদিন হোটেলেই কাটিল, আজও নিমন্ত্রণের ধূম খুব। ডাক্তার ও মিসেস দাস, মিষ্টার ও মিসেস চ্যাটার্জ্জী—( অমূল্য ) মিষ্টার ও মিসেস দালাল সকলেই বিদায়-ভোজের আয়োজন ও পীড়াপিড়ি করিয়াছিলেন, সকলেই ষ্টেশন পর্য্যন্ত দেখা করিতে আসিলেন। আর আসিলেন পণ্ডিত শ্যামশঙ্কর, মিষ্টার তারিণী সিংহ, ডাক্তার সুরেশ ভট্টাচার্য্য এবং শ্রীমান্ সুধীন্দ্র ঘোষ। বিদায়-পর্য্যায় করুণ।

জল-বৃষ্টির মধ্যেই মার্শেলস্-এর ট্রেণ রাত ৮।৩৫ মিনিটের সময় জেনেভা ছাড়িল। বেলগ্রেড ষ্টেশনে ফরাসীরাজ্য আরম্ভ। চুঙ্গী-মাসুল আদায়ের জন্য গাড়ী অনেকক্ষণ থামিল। মাল তদারক-সম্বন্ধে আমাদের উপর কোন গোলযোগ হইল না। ব্রিটিশ গভর্ণমেণ্ট ও ফ্রেঞ্চ রাজদূত যে ছাড়পত্র দিয়াছেন তাহার উপর কথা চলে না।

রাজার হালে Wagon Litz গাড়ীতে শয্যা ও শয়ন-কক্ষের

আসবাবের কোন অভাব বা অসৌন্দর্য্য নাই, ইহার জন্য দণ্ড অনেক দিতে হয়, কিন্তু শয্যাসম্ভারে যদি সুনিদ্রা আনিতে পারিত তাহা হইলে জগতের অনেক দুঃখ ঘুচিত। সমস্ত রাত্রি নানা চিন্তায় অভিভূত ছিলাম। পলকমাত্রও নিদ্রা হইল না। ভোর পাঁচটার সময় মার্শেলস্ নামিতে হইবে এই কারণেও নিদ্রার অভাব হইল।

রজনী কিন্তু বৃথা গেল না বরং সার্থকতা ও সাফল্যে পূর্ণ। প্রথমবার ১৯১২ সালে ফ্রান্সের রাস্তায় বাড়ী ফিরিবার সময় রেল গাড়ীতে যে সার্থকতায় ধন্য হইয়াছিলাম, আজও প্রভুর কৃপায় তাহা ঘটিল। অনেক কাজ বাকী—তাঁহার অপার দয়ায় হৃদয় অনুভূতি পূর্ণ; প্রভূতশক্তি সঞ্চার সম্ভব হইল।

S. S. Razmak ( রাজমাক )

১০ই অক্টোবর, শুক্রবার, ১৯৩০

এত বড় ষ্টেশন মার্সেলস্—ইহাতে যাত্রী বসিবার ঘর-( Waiting Room ) এর চিহ্নও নাই—যাহা আছে, তাহাতে সময় অতিবাহন ভদ্রলোকের পক্ষে দুঃসাধ্য। বিশ্রামাগার ও জলযোগের ব্যবস্থা (Refreshment Room) ষ্টেশনে থাকিলে হোটেলওয়ালাদের ব্যবসায় চলে না বলিয়া বোধ হয় এইরূপ ব্যবস্থা। প্লাটফর্ম্মের উপর ঠেলা গাড়ীতে ভোরে কাফি বিক্রয় হইতেছে। বিস্তর লোক তাহা খাইতেছে, কিন্তু আমাদের প্রবৃত্তি ও ভরসায় কুলাইল না। কাজেই হোটেলের আশ্রয় অবলম্বন করিতে হইল, বড় বড় বন্দরে নানা রকম চোর-জুয়াচোর জোটে। অত ভোরে টমাস কুক প্রভৃতির দোভাষীও উপস্থিত না থাকাতে হোটেলে উঠিতে হইল। হাত-মুখ ধোওয়া, জঘন্য কাফি খাওয়া ও কিছুক্ষণ শয্যায় আশ্রয় লইয়া অনিদ্রার শেষ দুঃখ ভুলিবার চেষ্টার জন্য দণ্ড বড় কম দিতে হইল না।



জেনেভা বিশ্ববিদ্যালয়ের উদ্যানে "রিফর্ম্মার্স মনুমেণ্ট"

বেলা হইলে টমাস কুকের লোকের সাহায্যে মালপত্র সংগ্রহ করিয়া বেলা ১০টা নাগাদ জাহাজে উঠিলাম। মার্সেলস্ শহরে উল্লেখযোগ্য পারিপাট্য বিশেষ কিছু নাই—রাস্তা ঘাট বাড়ী সবই ফ্রান্সের ও ইউরোপের অন্যান্য দেশের শহরের মত, কিন্তু বহু পুরাতন শহর বলিয়া গির্জ্জা, মনুমেণ্ট প্রভৃতির বাহুল্য যথেষ্টই আছে। বিদেশীকে অল্প সময়ের জন্য থাকিতে হয় বলিয়া হোটেলও অনেক। রাস্তায় গাড়ী চলাচলের ব্যবস্থা লণ্ডন বা জেনেভা কিংবা কলিকাতার মতও সুখের নয়, বরং অনেক অংশে হীন। Notre Dame, Shateud' If ( ঔপন্যাসিক ডুমা প্রনীত "মণ্টিক্রিষ্টো" অভিনয় কেন্দ্র ) প্রভৃতির উল্লেখ পূর্ব্ব পূর্ব্ব বারে করিয়াছি, তাহাতে বিশেষ কিছু নাই।

কদর্য্য জল-হাওয়ার দেশ ছাড়িয়া সূর্য্যালোকে তৃপ্তিবোধ হইল—বরং গরমও ছিল। কিন্তু সমুদ্রের ধারে পৌছিতে দারুণ ঠাণ্ডা, কনকণে হাওয়া বহিতে লাগিল। জাহাজের বাহিরে দাঁড়ায় কার সাধ্য, সমস্তদিন প্রায় কেবিনেই কাটিল—রাত্রের অনিদ্রা, এই হাওয়া তার উপর আবার **গলফ অব্ লিঁয়োভে** (Gulf of Lyous) সমুদ্র-চাঞ্চল্য (Ground Swell) এর সঙ্গে সঙ্গে তুফান উঠিল। বেলা ১টার পর জাহাজ ছাড়িল, সমস্ত দিনরাত ঐ বিক্ষোভের দরুণ জাহাজের চারিদিকে উদ্দাম নৃত্য আরম্ভ ( Pitch and toss ) হইল। আবার টেবিলে বাসন রক্ষার জন্য বেড়া ( Barrier) দিতে হইল।

শনিবার, ১১ই অক্টোবর, ১৯৩০

রাত্রের দুর্য্যোগ কাটিয়া গিয়া সুন্দর প্রভাত। "অজপা" মন্ত্র আপনা হইতে মনে পড়িল, ক্রমে ক্রমে লোকজনের সঙ্গে আলাপ আরম্ভ—পরিচিত-অপরিচিত অনেক লোক, জেনেভায় আমাদের সরকারী ভোজে যাঁহাদের নিমন্ত্রণ করিয়াছিলাম তাহার মধ্যে বম্বে

প্রদেশের ভোর-রাজ্যের মহারাজা ছিলেন, তিনি সদলে জাহাজে আছেন। মান্দ্রাজ জেলের অধ্যক্ষ **Major Contractor I. M. S.** আছেন, ভারতীয় হিসাব-বিভাগের পেনসন্ প্রাপ্ত কর্ম্মচারি হেজেলটাইন **(Hezeltine)** আছেন। কলিকাতার সওদাগর **Herredge** আছেন, চক্ষুর ডাক্তার **Major Kirwan** আছেন, আর আছেন আমার এই কয় মাসের ভ্রমণ ও কর্ম্মসহচর প্রেসিডেন্সি কলেজের অর্থনীতির অধ্যাপক স্যর জেহাঙ্গীর কয়াজী। জাহাজটী ছোট, ব্যবস্থা-বন্দোবস্তও বড় সুবিধার নয়। শুনিলাম ভারতে ডাক এ জাহাজে যাইতেছে না। 'রাওলপিণ্ডি' নামক অন্য জাহাজে যাইতেছে, যাত্রী বেশী হওয়াতে একটা বেশী জাহাজ দিয়াছে। গত্যন্তর নাই।

রবিবার, ১২ অক্টোবর, ১৯৩০

সুন্দর প্রভাত, না গরম না বেশী ঠাণ্ডা, জাহাজের সকলে যে যার ব্যবস্থা করিয়া বসিয়াছে। নূতন বাড়ীতে নূতন ঘরকন্না পাতা হইয়াছে। নূতন বন্ধুত্ব, নূতন আত্মীয়তা, নূতন প্রীতি-অপ্রীতির সৃষ্টি হইতেছে। পুরাতন পশ্চাতে পড়িয়াছে। পূর্ব্বস্মৃতি অনেক মুছিয়া গিয়াছে ও দারুণ ভবিষ্যৎ-সম্বন্ধে কাহারও খেয়াল নাই, সংসারের সুখ-দুঃখ মান-অপমান, শোক, আনন্দ সব তোলা আছে কিন্তু যেন যোগবলে অতীতও ভবিষ্যৎ লুপ্ত, সুন্দর প্রভাতের মধুর বাতাস সব পরিষ্কার করিয়া দিয়াছে।

ভূমধ্য-সাগর অপূর্ব্ব গৌরবের অধিকারী। টেবেনিয়ান সমুদ্রে অতীত কলহ, বর্ত্তমানে অশান্তি স্মরণ করাইয়া দিতেছে—তাহার নীল বক্ষ কত আততায়ীর রক্তে রঞ্জিত, ইতিহাস তাহার অকাট্য সাক্ষ্য দিতেছে, তথাপি বর্ত্তমান-মুগ্ধ মানব অন্ধ—ইচ্ছা করিয়া অন্ধ।

সিসিলি ও ইটালির মধ্যে গল্‌ফ অব মেসিনা ( Gulf of

Massina) সকালে পার হইলাম, কাজেই আগ্নেয়গিরির সৌন্দর্য্য ও নৈশ ঐশ্বর্য্য নয়নগোচর হইল না। মনে পড়িল রোমানদিগের সহিত কার্থেজ বীর হ্যানিবল-(Hannibal) এর আমরণ পণ সংগ্রাম। কোথা আজ সেই রোম, কোথায় কার্থেজ। আছে বর্ত্তমান ভূমধ্য-সাগর—পূর্ব্বে যাহা ছিল নৃশংস সাহারা তুল্য মরুভূমি। রবিবার ভগবান আরাধনার ঘণ্টা শুনিতে পাইলাম।

সোমবার, ১৩ই অক্টোবর, ১৯৩০

জাহাজ পূর্ব্বমুখে চলিয়াছে। ঘড়ির কাঁটা এখন না পিছাইয়া দিয়া আগাইয়া দেওয়া হইতেছে। বাড়ীর কাছে যত আগাইয়া যাইতেছে সময়ের তারতম্য তত কমিতেছে।

বেলা একটার সময় ক্রীট দ্বীপ বামে রাখিয়া জাহাজ চলিল। তীরের খুব নিকট দিয়াই যাইতেছে, ক্রীট দ্বীপের পাহাড়ে বরফ খুব পড়ে—ঠাণ্ডা বেশ বুঝা যায়। সর্ব্বত্র পাহাড়ে বরফ পড়িতে আরম্ভ হইয়াছে, আমরা জেনেভা ছাড়িবার পূর্ব্ব হইতে কয়দিন ধরিয়া আলপস্ পর্ব্বতে তুষার পড়িতে আরম্ভ হইয়াছে, কাজেই শেষ কয়দিন সেখানে শীতের খুব প্রকোপ ছিল, মার্সেলস্‌এও তাহার জের চলিয়াছিল, এখন ঠাণ্ডা বেশ কমিয়া আসিতেছে, বরং দুপুর বেলা গরম। আমার এবারকার কেবিন পোর্ট সাইডে নয় কাজেই দুপুর বেলা বিকালের রৌদ্র ভোগ করিতে হয় বেশী।

এই জাহাজে পাটনা হাইকোর্টের চারজন জজ ছুটির শেষে ফিরিয়া যাইতেছেন। ইঁহাদের মধ্যে জজ রস পূর্ব্ব-পরিচিত। আলিপুর, হুগলী প্রভৃতি স্থানে ইনি জজিয়তী করিয়া পাটনা হাইকোর্টে আসিয়াছেন। ইঁহাদের ছুটী কলিকাতা হাইকোর্টের পূর্ব্বে হয়, কাজেই পাটনা হাইকোর্ট পূর্ব্বে খোলে। কলিকাতা হাইকোর্টের জজেরা পরের জাহাজে ভারতবর্ষে ফিরিবেন। জজ বাহাদুরদের সঙ্গে পুরাতন কথা অনেক

হইল, সহযাত্রীদিগের সহিত আলাপ পরিচয় ক্রমশঃ বাড়িতেছে এবং নানা কথার আলোচনা চলিতেছে। বরাবরই দেখিয়াছি একটু সাবধানে থাকিয়া নিজের মর্য্যাদা রক্ষা করিয়া চলিলে লোক আপনা-আপনি আলাপ করে। ইঁহাদের সঙ্গে আলাপের মূল্য আছে। এক শ্রেণীর লোক আছেন যাঁহারা ভারতবাসীর সঙ্গে মোটেই মিলিতে চান না, অথবা শিক্ষা ও ভদ্রতার অভাবে মিশিতে পারেন না, তাঁহাদের হইতে দূরে থাকাই শ্রেয়ঃ। এখন ইঁহাদের মধ্যে ভারতবিদ্বেষ যেরূপ বাড়িয়াছে তাহাতে ইহাই মঙ্গল।

সকলেরই মুখে এক কথা। ভারতের অগ্রপন্থী দেশ-হিতৈষীদিগের অনুচিত ব্যবহার ইংরাজের অপ্রীতির কারণ হইয়াছে, ইহাই তাঁহারা প্রমাণ করিতে চান। কোন অনুচিত ব্যবহারের জন্য সকলে দায়ী নয়। যতদিন এ ব্যবহার প্রকট হয় নাই তখনও এই শ্রেণীর লোকের ভারতবাসীর প্রতি যথেষ্ট বিদ্বেষ ছিল, একথা তাঁহারা ইচ্ছা করিয়া ভুলিয়া যান।

এবার জাহাজে পুরুষ অপেক্ষা স্ত্রীলোক ও ছেলেপুলের সংখ্যা বেশী; যাঁহাদের পরিবারগণ বিলাত গিয়াছিলেন তাঁহারা সব ফিরিতেছেন। **Rangoon Port Office** এর **Mr. Price** ও কলিকাতার এক **Cable company**র **Mr. Leake** নামে দুইজন ইংরাজ খুব ঘনিষ্ঠতা করিতে-ছেন, বম্বে প্রদেশের মহারাজা ভোর খুব আত্মীয়তা করিতেছেন। তাঁহার রাজ্য ক্ষুদ্র হইলেও তিনি অনেক লোকহিতকর কার্য্যের উদ্যোগী, সেই সকল উদ্যোগকে সাফল্যমণ্ডিত করিবার প্রয়াসে পুত্রকে লইয়া দেশ-ভ্রমণে বাহির হইয়াছেন, সঙ্গে লোক জন ও কর্ম্মচারী অনেক আছে।

আলস্যবশতঃ সূর্যোদয়-দর্শন বড় ঘটে না, কিন্তু অস্তশোভা দেখিয়া নিত্য মুগ্ধ হইতেছি, "নীল সিন্ধু-জল"-বক্ষে সে অপূর্ব্ব লালিমার বিকাশ ভুলিবার নয়।

বেড়ান, খাওয়া-দাওয়া প্রভৃতি যেরূপ চলিয়াছে তিন মাস পূর্ব্বে পরিজনবর্গ বোধ হয় তাহা স্বপ্নেও ভাবিতে পারিত না।

মঙ্গলবার, ১৪ই অক্টোবর, ১৯৩০

ক্রমশঃ গরম বাড়িতেছে, কিন্তু ঠাণ্ডাও বেশ আছে, নরম-গরম মিলিয়া জল-হাওয়া একরকম উপভোগ্য রূপ ধারণ করিতেছে। লেভাণ্ট সমুদ্র পূর্ব্ব কীর্ত্তির বহু পরিচায়ক ফিনিসিয়ান-ইহুদী ইতিহাসের সহিত নিগূঢ়ভাবে সম্বদ্ধ। বর্ত্তমান ইতিহাসেও ইহার স্থান কম নয়। প্যালেষ্টাইনের ভবিষ্যৎ-সম্বন্ধে সকল জাতিরই ঔৎসুক্য, আশঙ্কা ও আশার অবধি নাই। লর্ড লীটনের পত্রে জেনেভাতে অবগত হইয়াছিলাম যে, তিনি আপাততঃ অল্পদিনের জন্য ও শীঘ্র অধিকদিনের জন্য প্যালেষ্টাইন যাইবেন, তাঁহার সেখানে কি কাজ ঠিক জানি না। গোলমাল যদি মিটাইতে পারেন তাহা হইলে দুঃর্ভাগ্যবশতঃ বঙ্গদেশে যে অকীর্ত্তি অর্জ্জন তাঁহার ভাগ্যে ঘটিয়াছিল তাহার কিয়দংশ মোচন হইবে।

'আমরা পোর্ট সৈয়দ শীঘ্র পৌছিব' কাল এই কথা চায়ের টেবিলে উল্লেখ করাতে পেশওয়ার প্রদেশের একজন সৈনিক কর্ম্মচারী বিস্ময়ের সহিত বলিলেন "I am afraid so" (তাই তো ভয় হচ্ছে)। সে কথা আমার মনে বা মুখে আসিবে কেন? তিনি যাইতেছেন দেশ ছাড়িয়া; আমি যাইতেছি দেশে; আমি যাইতেছি উদ্‌গ্রীব হইয়া, তিনি "I am afraid so" বলিবেন ইহার আশ্চর্য্য কি?

আগামী কল্য সকালে পোর্ট সৈয়দ পৌছিবার কথা ছিল। কিন্তু জাহাজ খুব দ্রুত চলিয়াছে, যদি লণ্ডন হইতে বারংবার নিষেধ বিনা তারে না আসিত আমারা আরও শীঘ্র পৌছিতাম, পুরাতন হইলেও রামজাক জাহাজ কর্ম্মঠ ও পরিষ্কার পরিচ্ছন্ন; P. & O. কোম্পানী

এই যাত্রার পরই কোন আমেরিকান কোম্পানীকে ইহা বিক্রয় করিবেন স্থির হইয়া গিয়াছে। কর্ম্মচারী মহলে হাহাকার পড়িয়াছে কারণ আজকাল মন্দার দিনে সহসা চাকুরী মেলা দায়। ষ্টুয়ার্ড (Steward) পার্শার (Purser) প্রভৃতি কর্ম্মচারী খুব যত্ন আপ্যায়ন করিতেছেন তাহাতে দুপুরবেলা সুরুয়া পোলাও ডাল প্রভৃতির আয়োজন হইতেছে। দুপুরবেলা ডেকের উপর গোমাংসের সুরুয়ার ব্যবস্থা বরাবর ছিল কাজেই মাদৃশ জন তাহাতে বঞ্চিত থাকিত। আমি জাহাজের কর্ত্তৃপক্ষ-গণকে এবার স্পষ্ট বলিলাম যে কেবল Bovril ব্যবস্থা অত্যন্ত অন্যায় কারণ তাহা আমরা গ্রহণ করি না, কাজেই অপর ব্যবস্থা হইয়াছে। গুছাইয়া সময় মত চেষ্টা করিলে এ সব সামান্য ক্রুটী শোধন হইয়া যায়। দিল্লী রেলওয়ে বোর্ডের একটী কর্ম্মচারী সপরিবারে যাইতেছেন। তাঁহাদের বাল গোপাল তুল্য কুড়ি মাসের একটী চমৎকার শিশু আছে, কি জানি কেন তাহার আকর্ষণ আমার উপর পড়িয়াছে। মা, বাপ ছাড়িয়া ছুটিয়া আমার কোলে আসিয়া ঝাঁপাইয়া পড়ে ও থাকিতে চায়। পোপাল-মহাত্ম্য তাঁহাদিগকে কিছু বুঝাইলাম। কানপুর (Cawnpur Atherton West Company) তুলা কলের একজন মালিক ওয়েষ্ট সাহেবের সঙ্গে খ্রীষ্ট চরিত ও ক্রুশের মহাত্ম্য-সম্বন্ধে অনেক কথা হইল। কুলিদের দুর্দ্দশা-মোচনে সাহেব প্রতিশ্রুত হইলেন এবং ভারতীয় তথ্য-সম্বন্ধে অভিজ্ঞতা লাভ ও সহানুভূতি সৃষ্টির উদ্দেশে তথ্য সংগ্রহ জন্য পুস্তকের তালিকাও করিয়া লইলেন। কলিকাতার জহুরী হ্যামিল্টন কোম্পানীর বড় সাহেব মিঃ গ্র্যাণ্ট এবং যোধপুর মহারাজার কৌন্সলের ভাইস প্রেসিডেণ্ট Col Wyndham স্বতঃপ্রবৃত্ত হইয়া ভারতীয় ব্যাপার সম্বন্ধে অনেক আলোচনা করিলেন। সকল শ্রেণীর ইংরাজের মধ্যে একটা সাড়া পড়িয়াছে—চেষ্টা হইতেছে যে কিসে হাঙ্গামার মীমাংসা হয়।

খেলাধূলা, বাজী, ঘোড়-দৌড় নাচ ও তজ্জন্য চাঁদা প্রভৃতির

আয়োজন হইতেছে। গরম বেশী পড়িবার পূর্ব্বে এ সকল বিষয়ের শেষ করিবার চেষ্টা হইতেছে। তবে জাহাজ ছোট, স্থান অল্প ; কাজেই আসর জমিতেছে না।

পোর্ট সৈয়দ পৌছিতে প্রায় পাঁচটা বাজিল। অন্ধকারে বন্দরে নামিতে ইচ্ছা হইল না। বারংবার যাতায়াতের জন্য ঔৎসুক্য, উত্তেজনা সব কমিয়া আসিতেছে। নামিয়া দেখিবার বিশেষ কিছু নাই। দোকান, হোটেল, আফিস, বদমাইসের আড্ডা এই সব লইয়া পোর্ট সৈয়দ। পূর্ব্বে যেরূপ বীভৎস ও জঘন্য কাণ্ড হইত এখন তাহার কম। ইংরেজ ফরাসী ও ইজিপ্সিয়ান কর্ত্তৃপক্ষগণের হস্তে সব ভার।

ডুবুরি, বাজীকর, দোকানদারের ভিড় ও হাঙ্গামা বরাবর যেমন দেখা যায় এবারও তাই ; পুরাতন যাত্রী নামিল নূতন উঠিল—পাইলট, ডাক্তার, পুলিস, চুঙ্গী আদায়ের কর্ম্মচারী, যাত্রীদের আত্মীয় প্রভৃতিতে ছোট জাহাজ রাত্রি ১১টা পর্য্যন্ত মুখরিত ; বন্দরের দুইদিক প্রকাণ্ড ইলেকট্রিক আলো ও ইলেকট্রিক আলোর বিজ্ঞাপনে জল স্থল ও আকাশ আলোকিত হইয়া অপূর্ব্ব শোভাধারণ করিল। পূর্ব্ব পূর্ব্ব বারে দিনে দিনেই পোর্ট সৈয়দে যাওয়া আসা হইয়াছে কাজেই এখানে অপূর্ব্ব আলোকপাত দেখি নাই। বম্বে, এডেন, মার্সেলস্ এর এরূপ আলোকপাতের সম্ভাবনা নাই। দক্ষিণ আফ্রিকার কোন কোন বন্দরে দেখিয়াছি।

এই স্থানের মধ্যে দেখিলাম আর এক অপূর্ব্ব শোভা—আমার ডাইনে ও বাঁয়ে একখানা বড় জার্ম্মান ও একখানা বড় ডচ্ জাহাজ পূর্ণ-আলোকিত অবস্থায় ভূমধ্য সাগরে প্রবেশ করিল। এই দুই বড় জাহাজ ধীর গতিতে যখন দক্ষিণে ও বামে গেল তখন পুলকিত না হইয়া থাকিবার যো ছিল না। **Like ships passing in the night** —অথচ পূর্ণ আলোকে উদ্ভাসিত।

এই দ্বীপমালার মধ্যে দিয়া এসিয়া, আফ্রিকা, ইউরোপের মহাসঙ্গম ত্রিবেনী পশ্চাতে রাখিয়া সুয়েজখালে রাত্রি ১১॥ টার সময় প্রবেশ করিলাম। মন যে তিমিরে সেই তিমিরে।

বুধবার, ১৫ই অক্টোবর, ১৯৩০

সমস্ত রাত ধরিয়া সুয়েজখাল পার শেষ হইল না। প্রাতঃকালে দুই ধারে বিস্তীর্ণ মরুভূমির সহিত পুনঃ পরিচয় করিতে করিতে ধীরে ধীরে অগ্রসর হইলাম। মাঝে মাঝে বড় বড় হ্রদ—Bitter Lake—মাঝে অন্য জাহাজের স্থান করিবার জন্য খাল চওড়া করা হইয়াছে। Dredger সর্ব্বদা খাল দোরস্ত রাখিবার জন্য মাটী কাটিতেছে। মরুভূমির মাঝেও গাছপালা আছে, আরব ও ইজিপসীয়ান (মিশর দেশীয়) বালক বালিকারা জাহাজ দেখিয়া চিৎকার করিতেছে, আনন্দে নাচিতেছে। নিত্য যাহা দেখিতেছে, তাহা দেখিয়াও এই আনন্দ। গরম পড়ার সঙ্গে সঙ্গে তীরের মাছির দল আসিয়া পরিচয় করিতেছে। বহু কাল মশা, মাছি, ছারপোকার উপদ্রব হইতে রক্ষা পাইয়াছি, পুনঃ পরিচয় আরম্ভ হইল। কাণ্টারা, পোর্ট টিউফিক (Port Tewfik) প্রভৃতি পার হইয়া সুয়েজ পৌছিতে প্রায় সাড়ে বারটা বেলা বাজিল। দেখিতে দেখিতে খোলা সমুদ্রে আবার পড়িলাম, লোহিত সমুদ্র লোহিত মূর্ত্তি ধারণ করিতে বিলম্ব করিল না। দূরে উত্তর পশ্চিমে পড়িয়া রহিল, সুয়েজ শহর—তাহার পশ্চিমে Murray Hill.

বৃহস্পতিবার, ১৬ই অক্টোবর, ১৯৩০

গরম গরম করিয়া মেয়ে পুরুষে ছুটাছুটি করিতেছে, কিন্তু তাহাতে আমোদ-আহ্লাদ, খেলা-ধূলার ত্রুটী কিছুই নাই, আমরাই কেবল অসাড় হইয়া ডেক-চেয়ারে পড়িয়া আছি। আর পরের পর Morning Tea,

Breakfast, Decksoup, Lunch, Afternoon Tea, Evening appetiser, Dinner and supper তুচ্ছ এই কয়টা খাবার ঠিক ঘণ্টা মত পাইয়া খাইতেছি, ইহার বিপর্য্যয় ব্যত্যয় কিছুমাত্র নাই। অনিদ্রা বন্ধ করিবার জন্য কোন কোন রাত্রে ২টার সময় রুটী ও বাদাম ভাজা চলিয়াছে, ইহার একবর্ণও অতিরঞ্জিত নয়। মাত্রায় কম হইলেও বারে কম নয়। রুটী, বিস্কুট, কেক, স্কন্‌স্ Oat meal cake, শাক-সব্জী, নানারকম ফল, মাখম পনির, পুংডি, আইসক্রীম, স্যাণ্ডউইচ সব পর্য্যায় মত আসিতেছে। এ তালিকা নূতন করিয়া দিতে চাই এইজন্য যে, দেখাইতে চাই গো-মাংস ও শূকর মাংস না খাইলেও জাহাজে বা বিদেশে অনাহারে মরিতে হয় না।

শিয়াসকোট Cavalry officer, Southern Maharatta Ryর Assistant Transport officer, লাহোর বিশ্ববিদ্যালয়ের ইতিহাসের নূতন অধ্যাপক মিঃ ব্রুস, (Mr. Bruce) প্রভৃতি সহযাত্রী অযাচিত-ভাবে অগ্রসর হইয়া আলাপ করিলেন। ভারতের এখন বড় দুর্ভাগ্য, তাই আমাদিগকে ইচ্ছা করিয়া পিছাইয়া থাকিতে হয়। যখন কোন মহাত্মা আগুয়ান হইয়া আলাপ পরিচয় করেন, তখন আহ্লাদের কথা-বার্ত্তা হয় অনেকে আমাদিগকে সন্দেহের চক্ষে কেহ কেহ বা ভয়ের চক্ষে দেখেন অতএব অগ্রসর হইতে ইচ্ছা করেনা। কলিকাতার চক্ষু-চিকিৎসক কর্ণেল কারওয়ান (Col. Kirwan) এর সঙ্গে আলাপের ইচ্ছা ছিল, হঠাৎ তিনি নিজেই আসিয়া জুটিলেন।

কাল রাত্রে সাদা-মাটা নাচ হইয়া গিয়াছে। আজ Fancy Dress Ball—সাজ-গোজ ধূম-ধাম খুব হইল, পাছে ইঁহারা মনে করেন যে বাবুরা নিজেদের মেয়েদের বাহিরে আনেন না, অথচ আমাদের মেয়েদের অনাবৃত সৌন্দর্য্য দেখিবার ইচ্ছা করেন সেই জন্য নাচের দিকে আগাইলাম না। এখানেও "পশ্চাৎপদী" ভাল।

সকাল, দুপুর, বিকাল, সন্ধ্যা, রাত্রি আলোচনার বিষয় :—"উঃ কি গরম" বাস্তবিক সকলে মিলিয়া দেখা হওয়া মাত্র এ সংবাদ নূতন সংবাদ দিবার মত ঔৎসুক্যের সহিত না দিলেও জানিতে বাকী থাকে না যে কয়দিন বিষম গরম চলিয়াছে। লোহিত সমুদ্রে গরম চলিবে ইহার আর আশ্চর্য্য কি? কিন্তু অন্যান্য বারের ন্যায় এবার বিশেষ কষ্টকর গরম এ-কথা বলা চলে না। দুপুরের পর হইতে এবার আমার কেবিনের দিকে পশ্চিমে রৌদ্র পাওয়া যায় তাহার জন্য গরম বেশী বোধ হইতেছে।

রাত দুইটার পর হইতে অনেকক্ষণ ডেকে কাটাইতে হইয়াছে, মেয়েরাও যে যার বালিস চাদর বগলে লইয়া ডেকে আশ্রয় লইতে বাধ্য হইয়াছেন, লোহিত সমুদ্রে প্রতিবারই এরূপ হয়। জল নীল দেখিতেছি, লোহিত কখনও দেখি নাই। কেহ কেহ কখনও কখনও লোহিত জল দেখেন, কিন্তু গগনে যে লোহিত তেজ দেখিতেছি তাহাই যথেষ্ট। দুই দিকে, নিকটে না হয় দূরে মরুভূমি; উত্তপ্ত বালুর উপর দিয়া যে হাওয়া আসে তাহাও বিষম উত্তপ্ত।

আলস্যবশতঃ সূর্য্যোদয় দর্শন ঘটে না। আজ ছয়টা বাজিবার পূর্ব্বে ডেকে আসিয়া অপূর্ব্ব সূর্য্যোদয়-শোভা দর্শন করিয়া "অজপার" পূর্ণ উপলব্ধি করিবার সৌভাগ্য ঘটিয়াছে। অরুণ ও সূর্য্য প্রতিনিয়ত এই মোহন সাজে সাজিয়া জগতের প্রতি অংশকে উদ্বুদ্ধ ও আনন্দিত করিতেছেন। আমি যেখানে আছি আমারই জন্য সেখানে উদয় ও অস্তের এই অপূর্ব্ব নানা অভিনয় হইতেছে, তাহা নয়। লীলাময় প্রতি-নিয়ত পৃথিবীর প্রত্যেক অংশে আবর্ত্তন বলে এ শোভাসম্পৎ ছড়াইতেছেন।

কয়াজী সাহেবের, জাহাজের রাঁধুনী ঠাকুরের সহিত প্রত্যহ দেখা শুনা করার ফলে ডাল, পোলাও, চাপাটী, কোর্ম্মা প্রভৃতির নিত্য

অবতারণা হইতেছে। নিত্য নূতন নূতন লোক যাচিয়া কথাবার্ত্তা কহিতেছেন, ভারতবর্ষের ভাগ্য-বিচার, ভারতবাসীর বিচার সকলেই অল্পবিস্তর করিতেছেন। সামান্য যে-কিছু সংবাদ পাওয়া যাইতেছে তাহাতে ভারতের দুর্দ্দৈব নিত্য বাড়িতেছে মনে হয়।

আমি এ সকল নাচ-তামাসা হইতে দূরে থাকিয়া নিজের কেবিনের দিকেই ঘেঁসিয়া বসিয়াছিলাম, সাজগোজ করা অনেক মেম সাহেব আসিয়া আলাপ আপ্যায়ন করিলেন—তাঁহাদের সাজগোজ কেমন হইয়াছে, তৎসম্বন্ধে মতামত জিজ্ঞাসা করিলেন, কেহ পাঠান, কেহ বেদয়ুইন, আরব সর্দ্দার, কেহ ভাঁড়, কেহ আরও কত কিছু সাজিয়া গরমে গলদ ঘর্ম্ম হইয়াও নাচ তামাসায় রাত ১২টা পর্য্যন্ত কাটাইলেন। জাতির শক্তি ইহাতেই বাড়িয়া যাইতেছে।

মেমেদের "স্কার্ট" ও ঘাঘরা ক্রমশঃ অল্প অল্প করিয়া আবার দৈর্ঘ্যে বাড়িতেছে, সঙ্গে সঙ্গে শীলতা ও সুনীতিপ্রিয়তা ফিরিয়া আসিলেই রক্ষা, সকল বিষয়েই স্ত্রী ও পুরুষের তুল্য অধিকার দাবীর পর যে সব ভয়াবহ ব্যাপার ঘটিতেছে তাহাতে চমকিয়া উঠিতে হয়। বিলাতের বিখ্যাত পাদরী Dean Inge ও Cannon Streaten তাঁহাদের পুস্তকে এ সম্বন্ধে যে ভীতিপূর্ণ বিবৃতি করিয়াছেন তাহা যেন বিশ্বাসই হয় না।

শনিবার, ১৮ই অক্টোবর, ১৯৩০

বেলা ১॥০ সময় মধ্যাহ্ন ভোজনকালে পেরিন (Perin) দ্বীপ বামে রাখিয়া এডেনের দিকে জাহাজ অগ্রসর হইতে লাগিল, লোহিত সমুদ্রের লোহিত মূর্ত্তি ক্রমশঃ কমিতে লাগিল। দুইদিন হইতে যে ভীষণ গরম এবং হাওয়ার অভাব সকলেই অনুভব করিতেছিল তাহা কমিয়া আসিল, সন্ধ্যার পূর্ব্বে এডেন পৌছিবার কথা ছিল তাহা হইল না, সন্ধ্যার পর জাহাজ এডেন পৌছিল। শোভাশূন্য নগ্নগাত্র এডেনের পাহাড়ও

আলোকমালায় সজ্জিত হইয়া নিতান্ত মন্দ দেখাইতেছিল না। প্রাকৃতিক সৌন্দর্য্যের অভাবেও মানবের চেষ্টায় ও যত্নে মনোহারিত্ব লাভ করা একেবারে দুর্লভ নহে। জগতে মনোহারিত্বের স্থান ও প্রয়োজন যথেষ্ট আছে।

এ বন্দর ও পোর্টসৈয়দ রাত্রের আলোকে কখনও দেখি নাই— মন্দ লাগিল না। বন্দরে নামিবার ইচ্ছা ছিল না। তবে সহযাত্রী পারসীগণের অনুরোধে এডেনওয়ালা স্যর হরমসজী দিনসার (Sir Harmosji Dinshow) Aden Wallaর পক্ষের সনির্ব্বন্ধ আমন্ত্রণ প্রত্যাখ্যান করিতে পারিলাম না। তাঁহারাই ষ্টীমলাঞ্চে করিয়া লইয়া গেলেন, পাঁচ মাইল দূরে crater অর্থাৎ আগ্নেয়গিরির গর্ভস্থানে তাঁহাদের অগ্নি পূজার মন্দিরে (Fire Temple) লইয়া গেলেন—পার্শী প্রথামত ভূরিভোজনের ব্যবস্থা করিলেন। আজ স্যর হরমসজীর পিতৃশ্রাদ্ধ বাসর—অনেক লোকের আহ্বান হইয়াছিল। ইঁহাদের এডেনের কারবার ১৮৬৪ সাল হইতে চলিয়াছে—সম্ভ্রান্ত যাত্রীদিগকে স্বল্প সময়ের জন্যও নামাইয়া লইয়া তাঁহারা এইরূপে আদর আপ্যায়ন করেন। ১৯১২ সালে এইরূপে আতিথ্যলাভ করিয়াছিলাম মনে আছে। তাঁহাদের কর্ত্তৃপক্ষগণের মুখ মাঝে মাঝে মনে হয়। পুরাতন লোক কাহাকেও দেখিলাম না। রাত্রি অন্ধকার বলিয়া Moses Tank নামে বিখ্যাত জলাধার দেখিতে যাইবার সুবিধা হইল না। গতবারে তাহা দেখিয়াছি ও বর্ণনা করিয়াছি। সমুদ্রের লোণা জল হইতে সুপেয় পানীয় জল তৈয়ারী করিয়া বিক্রয় করা দিনশা কোম্পানীর প্রধান কারবার ছিল। জলের দাম অনেক দিতে হয় বলিয়া অনেকে আটশত নয়শত ফিট পর্য্যন্ত নামাইয়া পাতকুয়া করিয়াছে—কিন্তু জল তত সুপেয় নহে। লোহিত সমুদ্রে নূতন নূতন ছোট বন্দর অনেক হইয়াছে বলিয়া এখানকার কারবার কম হইয়াছে। এডেন সম্প্রতি ভারত গভর্ণমেণ্টের

কর্ত্তৃত্বের অধীন হইতে উপনিবেশ আপিস (Colonial office) এর অধীনে যাইবার চেষ্টা চলিতেছে। ভারতবাসীরও স্থানীয় লোকের তাহাতে বিশেষ অসুবিধা; দক্ষিণ আফ্রিকায় যাহা হইতেছে এখানেও তাহাই ক্রমশঃ হইবে। ভারতবাসীর ভাগ্য উপনিবেশ মাত্রেই ক্রমশঃ অপ্রসন্ন হইতেছে এবং হইবে। ছোট জায়গা বলিয়া এই শাসনপ্রণালী পরিবর্ত্তন ব্যাপারটা নিতান্ত ছোট নয়।

পার্শী মহাজনেরা এ সকল জায়গায় একচেটিয়া ব্যবসায় চালাইতেন। এখন তাঁহাদের প্রতিপত্তি কমিয়া গিয়াছে বলিয়া তাঁহাদের মধ্যে বিদ্বেষের ভাব যথেষ্ট বাড়িয়াছে।

কর্ম্মপ্রাণ পার্শী সম্প্রদায় যে অগ্রপন্থীগণের সহিত পূর্ণপ্রাণে যোগ দিবেন পূর্ব্বে তাহা কেহ মনে করিত না। কিন্তু এখন তাহা ঘটিয়াছে।

এ জাহাজেও কয়লা পোড়ে না। তেলের আগুনে জাহাজ চলে। P & O কোম্পানী এ জাহাজ বিক্রয় করিয়াছেন। বম্বে হইতে নিউ-জিল্যাণ্ডে চলিয়া যাইবে। সেইজন্য অনেক তেল লইতে হইল। কাজেই ১১টার সময় না ছাড়িয়া জাহাজ ছাড়িতে ভোর হইয়া গেল।

একে তো গরম তার উপর আবার কখন জাহাজ ছাড়ে এই অনিশ্চিততায় রাত্রে নিদ্রার যথেষ্ট ব্যাঘাত হইল। ঘরে ফিরিবার মুখে চিন্তা-স্রোতের ব্যাঘাত না হইয়া বৃদ্ধিই প্রাপ্ত হইল। এই মহাসমুদ্র অনন্তকাল অক্লান্ত পরিশ্রমে নিজের কাজ করিয়া যাইতেছে—কে জানে তাহার চিন্তা-স্রোত কি। ক্ষুদ্র নগণ্য অকর্ম্মণ্য মানব এই বিস্তীর্ণ জলরাশি দেখিয়াও চিন্তাক্ষেভে এত অধীর হয় কেন? নিজ অকর্ম্মণ্যতা প্রতিপদে তাহার চিন্তার সহায় হয়।

রবিবার, ১৯ অক্টোবর, ১৯৩০

বম্বে এটর্ণী-সভার সম্পাদক মিঃ নারায়ণ পাণ্ডিয়া বম্বেতে দুইদিন থাকিয়া এটর্ণী-সম্প্রদায়ের কনফারেন্সের যে সব কাজ বাকী আছে

তাহার আংশিক আলোচনার জন্য লিখিয়া-ছন। সহসা বম্বে পুনরায় আসা সম্ভব হইবে না বলিয়া ইহাতে স্বীকার করিয়াছি। বম্বে হইতে ছাড়িবার সময় তাঁহারা এ কথা বলিয়াছিলেন, কিন্তু বম্বেতে গোলমাল যেরূপ বাড়িতেছে তাহাতে এ সকল কাজ-কর্ম্ম ধীরে সুস্থে করিবার সময় ও সম্ভাবনা কোথায়—দেশের সাধারণ বিপদে সকলেই ব্যস্ত, এ সকল অপেক্ষাকৃত ক্ষুদ্র বিষয়ে সংযতভাবে মন দেওয়া সম্ভব হইবে কি না সন্দেহ।

এডেন হইতে পূর্ব্বমুখ হইয়া জাহাজ দ্রুত চলিতে পারিতেছে না—জোর হাওয়া বাধা দিতেছে। গরম ক্রমশঃ কমিয়া আসিতেছে, জাহাজ যত পুরাতন শুনিয়াছিলাম তত নয়। ইলেকট্রিক পাখা নাই; তাহার পরিবর্ত্তে আছে বড় বড় নলে করিয়া ঘরে ঘরে জমাট ঠাণ্ডা হাওয়া বিতরনের ব্যবস্থা, যে দিকে ইচ্ছা নল ঘোরান যায়, কিন্তু ঘর ঠাণ্ডা হয় না। এক জায়গাতেই হাওয়া লাগে।

সোমবার, ২০ অক্টোবর, ১৯৩০

আজ ভূত চতুর্দ্দশী—আগামী কাল অমাবস্যা, কালী পূজার দিন বম্বে পৌঁছিব। বৃহস্পতিবার ভ্রাতৃদ্বিতীয়া। বম্বে হইতে যাত্রার দ্বিতীয় দিবসে হইয়াছিল জন্মাষ্টমী, পথে পথেই সব পাল পার্ব্বণ কাটিতেছে। ভবঘুরের দশাই এই। এ বয়সেও একথা আমার প্রতি বিশেষ প্রযোজ্য। তিনবার বিলাত, একবার দক্ষিণ আফ্রিকা, একবার বর্ম্মা, একবার সেতুবন্ধ-রামেশ্বর, তারপর কতবার বম্বে, লাহোর, সিমলা, দিল্লী, গৌহাটী, চট্টগ্রাম, পুরি, মাদ্রাজ প্রভৃতি ঘুরিয়াছি তাহার সংখ্যা নাই। কত হাজার হাজার মাইল জলে স্থলে ঘুরিলাম,—পাইলাম কি তা জানি না। যিনি ঘুরাইতেছেন তিনিই জানেন। আমি পাই নাই কিছু, খুঁজি নাই কিছু। যখন যে কাজে ভাগ্যবিধাতা ফেলিয়াছেন বিনা দ্বিরুক্তিতে

তাহা করিয়া গিয়াছি। হৃদিস্থিত হৃষীকেশ তাঁহার কাজ জানেন বোঝেন করেন, এবং করান আমার এই নেশার মধ্যে দিয়াই তাঁহার কাজ।

আর কিছু করিতে পারি বা না পারিয়া থাকি, দেশের কোন কাজ হউক না হউক যেখানে ব্যথা পৌঁছায় ও খুব লাগে সেখানে যথেষ্ট ব্যথা দিয়াছি—এটা ধ্রুব স্থির। সকল আপদ-বিপদ কাটিয়া যাইতেছে, সে কেবল সেই ব্যথার মাঝে তন্ময় তপস্যার ফলে। সকল রকমে সকল বিষয়ে সুদরিদ্র হইয়াও আমি ধন্য। সে কেবল উপরোক্ত ব্যথীর অক্লিষ্ট অক্লান্ত তন্ময় তপস্যার ফলে ও বলে।

অশ্রান্ত অক্লান্ত গতিতে আবহমান কালের সাগর চলিয়াছে—মানবকে সে তাহার মহান্ কর্ত্তব্য শিখাইতেছে নিশিদিন যুগ যুগান্ত ধরিয়া। ক্যাবিনে শুইয়া এবং ডেকের রেলিং ধরিয়া দাঁড়াইয়া নরনারীর স্রোতের মাঝে ক্ষুদ্র তৃণের মত ভাসিয়া যাইবার অনুভূতি পাইয়া আমি একটা আশ্বাস ও অভয়বাণী পাই। এবার সাত হাজার মাইলের বেশী বোধ হয় জলভ্রমণ হয় নাই। প্রতি উত্তাল তরঙ্গের তালে তালে যেন মনে হয় আমি স্মৃতি-বিস্মৃতির মধ্য দিয়া জীবনের আদি হইতে এই তরঙ্গেরই মত উঠিতেছি পড়িতেছি ছুটিতেছি। কোথায় অন্ত কে জানে?

স্যর জাহাঙ্গীর কয়াজী রান্নাবান্না ও Special Dishএর তদ্বির খুব করিতেছেন—পোলাও, কালিয়া, খিচুরী, পায়স (চোদ্দ শাক না জুটুক) অনেক রকম সবজী ভুতচতুর্দ্দশীর মহিমা রক্ষা করিয়াছে। সাহেব বা মেমদের কাছে ভূত-চতুর্দ্দশী, অমাবস্যা, ভ্রাতৃদ্বিতীয়া, জন্মাষ্টমী প্রভৃতির তথ্য আলোচনা করিতেছি। বুঝাইলে অনেকে বোঝেন, কেহ কেহ চমকিত ও মোহিত হন। উৎকৃষ্ট শ্রেণীর ইংরেজ স্ত্রী ও পুরুষের ভারতে যথেষ্ট প্রয়োজন। সখ্যতা ও শান্তিসূত্রে আবদ্ধ হইতে হইলে পরস্পরের বোঝাপড়া নিতান্ত আবশ্যক।

বিনাতারে যে সকল সংবাদ জাহাজে পৌঁছিতেছে তাহাতে

বোঝা-পড়ার চিহ্ন তো কিছুই নাই! বম্বের অবস্থা শোচনীয়, সর্ব্বত্রই তাই।

মঙ্গলবার ২১ অক্টোবর, ১৯৩০ অমাবস্যা

জাহাজের জোর বাড়িতেছে। গত ২৪ ঘণ্টায় ৪২৮ মাইল দৌড় করিয়াছে। জাহাজের দৌড়ের পরিমাণ উপলক্ষ্য করিয়া অনেক জুয়া-বাজী-খেলা হইতেছে। দেওয়ালী পর্ব্বের মাহাত্ম্য এইরূপেই রক্ষিত হইতেছে। কালরাত্রে "গুপ্তধন অন্বেষণের" খেলার দৌড় ধাপে রাত বারটা পর্য্যন্ত কাটিয়াছে। জাতটা আমোদ-আহ্লাদে বিশেষ পারদর্শী, আজ খেলাধূলা শেষ হইয়া বিজয়ী দলকে পুরস্কার বিতরণ করা হইবে, সুন্দরী যুবতীরা প্রোগ্রাম বেচিয়া বেড়াইতেছেন। আসিয়া হাসিয়া দাঁড়াইলেই তাহা লইতে হয়। যেমন এসব ব্যাপার চলিয়াছে তেমনি চলিয়াছে স্যার জর্জ্জ অ্যাণ্ডার্সন, মিঃ জষ্টিস ম্যাকফারসন, কর্ণেল উইণ্ডহাম, প্রোফেসর ক্রস, কর্ণেল কণ্ট্রাক্টর, কর্ণেল কারওয়ানের সহিত নানা বিষয়ে সারগর্ভ আলোচনা। কলিকাতার সওদাগর স্মিথ সাহেবের স্ত্রী সেণ্ট এণ্ড্রুজ বিদ্যায়তনে আমার সহ-গ্রাজুয়েট, তাঁহার সঙ্গে ও অন্যান্য মহিলাগণের সহিত আলাপ আপ্যায়ন চলিয়াছে।

বুধবার ২২ অক্টোবর, ১৯৩০

জাহাজ খুব চলিয়াছে দিনে ৪০৮।৪০৯ মাইল চলিয়াছে। কাল বেলা ৯॥০ টার সময় জাহাজ বম্বে বন্দরে লাগিবার কথা, দেশে যাইতেছি, বাড়ী যাইব ; তবু মন এত নিরুৎসাহ কেন ; এত ভার কেন ? দেশের দিন দিন যে সংবাদ আসিতেছে তাহাতে মন ভার ও নিরুৎসাহ হইবে বিচিত্র কি ? ভগবান যে জ্ঞান, শক্তি, বুদ্ধি ও ইচ্ছা দিয়াছেন তৎসাহায্যে দেশ-মাতৃকার সেবার চেষ্টায় সাধ্যমত কোন ত্রুটী এ পর্য্যন্ত হয় নাই। কিন্তু কোথায়ও যেন কিছু থাপ খাওয়াইতে পারিতেছি না। চারিদিকের

সকল চেষ্টাই ব্যর্থ হইয়া নিরাশার অন্ধকার ঘনাইয়া আসিতেছে, ঝাঁসীর কাছে বিস্ফোরক গাণকটন ( Guncotton ) দিয়া আততায়ীর দল রেলপথ দুই চারদিন পূর্ব্বে উড়াইয়া দিয়াছে, কিছুদিন পূর্ব্বে পূর্ব্ববঙ্গ রেলওয়েতে এইরূপ ব্যাপার হইয়াছে। খুনখারাপী দাঙ্গা লুট ঘর-জ্বালান জেলযাত্রা নিত্য কর্ত্তব্যের মধ্যে দাঁড়াইয়া গিয়াছে।

উভয় পক্ষেই পাগলের মত ব্যবহার করিতেছে, কর্ত্তৃপক্ষ কি করা উচিৎ তাহার সু-পরামর্শ চাহিলেই বা কি পরামর্শ যুক্তিসঙ্গত ও কি পরামর্শ গ্রাহ্য হইবে তাহাও তো বুঝা যায় না।

এই তো সব দেশের দশের কথা, পারিবারিক ক্ষেত্রেও চিন্তার যথেষ্ট কারণ—যত ভারতবর্ষের নিকটবর্ত্তী হইতেছি তত চিন্তাভারে ক্লান্ত হইয়া পড়িতেছি। এত শীঘ্র বম্বে পৌছান বিষয়ে যদি ভোট দিতে হয় তবে কোন পক্ষে ভোট দিব স্থির করা দুঃসাধ্য। জাহাজ চলিতেছে ভাল—হাওয়া ভাল, গরম কাটিয়া গিয়াছে—খাওয়া-দাওয়ার তদ্বির রীতিমত চলিয়াছে—কর্ম্মচারীরা সকলেই আমাদের সুখ-স্বচ্ছন্দের জন্য সর্ব্বদাই ব্যস্ত। P. & O. Companyর অধীনে রাজমাক জাহাজের এই শেষ যাত্রা বলিয়াই বুঝি তাহারা সকল যাত্রীর সুখ-আনন্দ-সুবিধার জন্য বদ্ধপরিকর।

সহযাত্রীগুলিও ভাল জুটিয়াছেন, নূতন কত লোকের সঙ্গে আপ্যায়ন হইল তাহার ইয়ত্তা নাই, কাহারও কাহারও সঙ্গে এ বয়সেও এই চিন্তাভারগ্রস্ত মনেও বন্ধুত্বের সূত্রপাত হইয়া গেল।

নানান্ লোকের সঙ্গে নানা ছাঁদে নানা ভঙ্গিতে কথা, সর্ব্বত্রই ভাবরাজ্যের আধিপত্য স্থাপনের চেষ্টা, এস্থানে স্বতঃসিদ্ধ, বহু স্থলেই সে চেষ্টা কৃতিত্ব মণ্ডিত। জজ সম্প্রদায় আছেন, শিক্ষক সম্প্রদায় আছেন, ইঞ্জিনিয়ার, ডাক্তার, সরকারীকর্ম্মচারী, কণ্ট্রাক্টর, সওদাগর মহাজন সব

আছেন। দলে দলের সহিত স্বতন্ত্র কথা অনেক কহিতেছি; বুঝি বা দেশহিতার্থে কিছু শিখাইতেছি।

এ দিক হইতে দেখিলে **রাজমাক** জাহাজে যাত্রা নিতান্ত নিস্ফল হইল না।

**Last night of the voyage** বলিয়া বিশেষ খ্যাতনামা ইংরেজ শিল্পীর চিত্রপট বহুদিন পূর্ব্বে দেখিয়াছিলাম। আজ সেই **Last night**—সকলেই বিদায় গ্রহণে তৎপর। জিনিস প্যাক ও চিঠি লেখার হাঙ্গামাও খুব চলিয়াছে। কর্ম্মচারীদিগকে **বকসীস** ( tip ) কি হারে দেওয়া হইবে তাহার পরামর্শ ও ব্যবস্থা চলিয়াছে, খেলা-ধূলা, আমোদ-আহ্লাদ, ব্যাণ্ড; নাচ ইত্যাদি চলিতেছে। আজ রাত্রি আহারের পর **Spanish band**এর আয়োজন। ইংরেজ কাজও জানে আমোদও জানে ও করে।

ভোর (**Bhore**) রাজ্যের অধিপতি ও তাঁহার পুত্র যুবরাজ বিশেষ ভদ্রতা ও সৌজন্য দেখাইতেছেন ও আদর-আপ্যায়ন করিতেছেন। নিজ রাজ্যে যাইবার জন্য সনির্ব্বন্ধ আমন্ত্রণ জানাইলেন।

বহু কার্য্য অবশিষ্ট রহিয়াছে। শ্রীভগবানের নাম লইয়া প্রার্থনা করি বুদ্ধি ইচ্ছা ও শক্তি নিজ ত্রুটীর সম্যক প্রায়শ্চিত্তস্বরূপ দেশমাতৃকার মহাসেবায় যেন জীবন সন্ধ্যা কাটাইতে পারি উচ্ছ্বাসে এই কথা লিখিলাম।

বৃহস্পতিবার ২৩শে অক্টোবর, ১৯৩০।

আজ সমুদ্র যাত্রার শেষ দিন—যেমন হয় তাহাই হইল। সমস্ত রাত্রি নিদ্রা হইল না, আশায়—উৎকণ্ঠায়, আশঙ্কায় রাত্রি প্রভাত হইল, ভারতের সূর্য্য আবার ভারত গগনে উদিত দেখিলাম। 'জয় জগদীশ হরে'—নিরাপদে মায়ের চরণ তলে আবার ফিরাইয়া আনিলে প্রভু! প্রিয়জনের

আশঙ্কা শঙ্কা, দূর করিলে, তুমি জান আমার কি গন্তব্য পথ, কোথায় গিয়া উঠিব; চক্ষু দৃষ্টিহীন, তুমি না আলো দিবে, শক্তি দিলে কে দিবে?

বম্বের কুলের দৃশ্য ভোরের আলোতেই চ'খে পড়িল। তখন তালীবনরাজি নীলার শোভা কমে নাই বরং বাড়িয়াছে। সৌধ-হর্ম্ম্য-শোভাও অতুলনীয় কিন্তু কি একটা দারুণ অভাবেও বিরাট শূন্যতায় বুক ভরিয়া ও ভাঙ্গিয়া যাইতেছে।

জাহাজ থামিবার ও যাত্রী নামিবার মামুলী গোলযোগে বহুক্ষণ কাটিল, বিদায়ের পালা দীর্ঘ হইল, বহুলোকের সহিত নূতন পরিচয় হইয়াছে; বহু পুরাতন পরিচয় ঘনীভূত হইয়াছে, চৌদ্দদিন এক জায়গায় বাসে সাদা-কালার ভেদ অনেক কমিয়া যায়। সুয়েজের পূর্ব্বে পৌছিলে না কি সে প্রভেদ আবার জাগিয়া উঠে, আমার ভাগ্যে তাহা হয় নাই। জাহাজ হইতে নামিবার সময় ও নূতন পরিচয়ের সূত্রপাত অনেক হইল। জাহাজ সময়ের পূর্ব্বেই পৌছিল—কাজেই বন্ধুবান্ধব যাঁহাদের বন্দরে যাইবার কথা তাঁহাদের পৌছিতে বিলম্ব হইল। চুঙ্গী মাস্থল কর্ত্তাদের হাত হইতে মাল খালাস করিতে দৌড়াদৌড়ি করিতে হইল, গলদঘর্ম্ম হইতে হইল। দক্ষিণ আফ্রিকা হইতে ফিরিবার সময়ও এইরূপ হইয়াছিল আর একথা মনে হইয়াছিল যে বিদেশে আদর আপ্যায়ন ও সুবিধার অন্ত নাই আর দেশে ফিরিতে না ফিরিতে তুমি 'যে তিমিরে সেই তিমিরে'। এ বিষয়ের জন্য দেশীয় কর্ম্মচারিগণ বিশেষভাবে দায়ী।

**Bombay Incorporated Law Society**র **President Mr. Payne** স্বয়ং অভ্যর্থনা করিতে আসিয়াছিলেন এবং আসিয়াছিলেন চির-সহিষ্ণু লোকপ্রিয় কর্ম্মঠ নীরব কর্ম্মী সেক্রেটারী নারায়ণ পাণ্ডিয়া মহাশয়। তাজমহল হোটেল এবং পাণ্ডিয়া মহাশয়ের বাটী এই জায়গাতে বাসস্থান

নির্দ্দিষ্ট ছিল, কিন্তু পাণ্ডিয়া মহাশয়ের বাড়ীতে গিয়া বাড়ীর মত থাকিয়া সুস্থ হওয়াই শ্রেয়ঃ বোধ হইল। অপব্যবহারে বহুকালের পর ডাব খাইয়া ধুতি পরিয়া মাদুরের উপর বসিয়া পান খাইয়া বাঁচিলাম।

এগার সপ্তাহ সাহেবানার পর তাজমহল হোটেলে বাস চলিল না।

দশবার জলযাত্রা শেষ হইল, যাঁহার কৃপায় সকল বিপদ হইতে রক্ষা পাইয়াছি তাঁহার অভয় চরণে কোটী কোটী প্রণিপাত।

ইজিপ্ট ও আরেবিয়া ( Egypt and Arabia ) নামক যে দুই জাহাজে প্রথমবার যাওয়া আসা হইয়াছিল, তাহা যুদ্ধের সময় ডুবিয়াছে। একবার ব্রিণ্ডিসি (Brindisi) হইতে আইসিস ( Isis ) নামক জাহাজে পোর্ট সৈয়দ পর্য্যন্ত আসিয়াছিলাম তাহা বিক্রয় হওয়ায় হস্তান্তর হইয়া গিয়াছে। এবার যে জাহাজে আসিলাম রাজমাক ( Razmak ) তাহাও বিক্রয় হইয়া Newzeland চলিয়া গেল। আমায় দয়া করে যাহারা আশ্রয় দেয় তাহাদের অনেকেরই এই দশা।

যাঁহাদের সনির্ব্বন্ধ আগ্রহে বম্বেতে দুই দিন থাকা স্থির করিয়াছি—যাঁহাদের পত্র পাইয়া এখানে রহিয়া গেলাম, তাঁহাদের কেহ কেহ বিষম বিপন্ন। স্বাধীনচেতা—নির্ভীক প্রিয়ভাষী খারে (Khare) পূর্ব্ব হইতেই জেলে পচিতেছেন; নগীন্দ্র মাষ্টার ( Nagindra Master ) বিলাত যাইবার সময় মেয়েকে সঙ্গে লইয়া গিয়া বন্দরে মালা পরাইয়াছিলেন—অন্তরের শুভ ইচ্ছার সহিত বিদায় দিয়াছিলেন, তিনিও এখন জেলে। বম্বে সহর এখন রাজনৈতিক ঘটনা পরম্পরায় থরহরি কম্পিত। এডেনে আমি পাণ্ডিয়ার যে পত্র পাই তাহার পর নগীন্দ্র মাষ্টার কারারুদ্ধ হইয়াছেন,—কার কখন নির্য্যাতন ও কারারোধ হয় কে বলিতে পারে?

স্বয়ং সম্রাট্ Round Table Conference, House of Lords Royal Galleryতে, রাজকীয় বক্তৃতার সহিত খুলিবেন। এরূপ

সভার আয়োজন; যথার্থ কাজ কতদূর হইবে কে জানে। জনসাধারণ মর্ম্মপীড়িত—উভয় পক্ষেই বুদ্ধির ত্রুটী যথেষ্ট হইতেছে।

বম্বেতে দেওয়ালীর ধুমধাম কিছু মাত্র হয় না। কোন প্রাণে ধুমধাম হইবে।

শুক্রবার ২৪শে অক্টোবর, ১৯৩০।

পুরাদস্তুর দেশীভাবে বেশে ও ধরণে চব্বিশ ঘণ্টা কাটাইয়া বিশেষ আরাম হইল। Incorporated Law Society সম্পাদক নারায়ণ পাণ্ডিয়া পুরা দেশী ভাবের গুজরাটী ব্রাহ্মণ—নিষ্ঠা ও শুদ্ধাচারের পারাকাষ্ঠা দেখান। নাগর ব্রাহ্মণদিগের আহারাদি সম্বন্ধে যেরূপ কঠোরতা তাহা পূর্ব্ব হইতে জানা আছে। ইংরেজী হোটেলে কিংবা ইংরাজ পরিবারের আতিথ্য গ্রহণ করিলে এরূপ স্বাধীন দেশী ভাবের আরাম পাইতাম না।

যে সকল কাজের মধ্যে বম্বেতে আটক পড়িলাম, তাহার সম্বন্ধে মিটিং কাল বম্বে হাইকোর্টে সন্ধ্যা পর্য্যন্ত হইয়া গিয়াছে, আজ ভিন্ন ভিন্ন দলের সহিত কথাবার্ত্তা কহিয়া গোলযোগ পরিষ্কার হইয়া গিয়াছে। যেখানে যাও—যে বিষয়ে হউক—শুধু তর্ক বাদানুবাদ নয়, আসল ঝগড়া পর্য্যন্ত আরম্ভ হইয়াছে, কাজেই কাজের চেয়ে অকাজই বেশী। ২।৩ দিনে এই সব হাঙ্গামা মিটাইয়া কাল শনিবার রাত্রের বম্বে মেলে কলিকাতা যাওয়া স্থির হইয়াছে। যাঁহাদের সঙ্গে দেখা হইবার কথা ছিল তাঁহারা কেহ কেহ Round Table Conference-এ গিয়াছেন, কেহ কেহ পুণা কিংবা অন্য কোন ঠাণ্ডা জায়গায় গিয়াছেন, কেহ বা অন্য কাজকর্ম্মে গিয়াছেন, সকলের সঙ্গে দেখা হইল না, গরমের ছুটীতে হাইকোর্ট এখন বন্ধ, যাঁহারা আছেন তাঁহাদের লইয়াই কাজকর্ম্ম যতদূর সম্ভব সারিয়া লইতে হইল।

"বানর-সেনা" বলিয়া ছোট ছোট ছেলেদের লইয়া একদল হইয়াছে। "মার্জ্জার-সেনা" নামে ছোট ছোট মেয়েদের দল হইয়াছে, "স্বদেশ-সেবিকা" সঙ্ঘ বলিয়া মেয়েদের দল হইয়াছে; এ ছাড়া পিকেটদল, ভলানটীয়ার দল প্রভৃতি আছেই। নিত্য পুলিশের সঙ্গে মারামারি, নিত্য হরতাল, জেলে যাওয়া ইত্যাদি লইয়া মানুষ যেমন অত্যাচার-জর্জ্জরিত, তেমনই ভয় শূন্য হইতেছে। যাঁহারা Round Table Conferenceএ গিয়াছেন কিংবা যাইতেছেন তাঁহাদের বিরুদ্ধে আন্দোলন ও অপমান ব্যবস্থা হইতেছে, নগরের বাণিজ্য ও শ্রী সব অন্তর্হিত, গরম ও তেমনই পড়িয়াছে।

আড়াই বৎসর পূর্ব্বে যখন আসিয়াছিলাম; তখন প্রসিদ্ধ ভাস্কর ওয়াগ (Wagh) "এক প্রস্তর মূর্ত্তি" আরম্ভ করিয়াছিলেন, তখন তাহা শেষ হয় নাই। তাড়াতাড়ি চলিয়া যাইতে হইয়াছিল বলিয়া কাজ কর্ম্ম বন্ধ ছিল, এবার দুই তিনদিন ধরিয়া সব কাজ তিনি শেষ করিলেন। জেনেভার শ্রীযুক্ত অমূল্য চট্টোপাধ্যায়ের কন্যা ও জামাতা তাঁহার পত্র পাইয়া দেখা করিতে আসিয়াছিলেন, অন্যান্য অনেক বন্ধু-বান্ধবও দেখা শুনা করিতে আসিয়াছিলেন; অতএব বিশ্রামের সময় অল্প, আজ অনেক মিটিং ও লোকজনের সঙ্গে দেখা করার দরকার ছিল সে সকল সারিতে অনেক বিলম্ব হইল।

যথাসময়ে বম্বে মেল কলিকাতায় পৌঁছিল—ঘরে ফিরিলাম। দেখিলাম অনেক, শিখিলাম অনেক। ভাবনার ও চিন্তার নূতন সরঞ্জাম সংগ্রহ করিলাম অনেক।

তুষারসমুদ্রে অক্ষয় ঐশ্বর্য্যশালী সর্ব্বজাতির সমন্বয় তীর্থক্ষেত্র স্বাধীন স্বইজারল্যাণ্ডের কথা চিরদিন হৃদয়পটে অক্ষুণ্ণভাবে অঙ্কিত থাকিবে। চিরদিন তাহার এবং তাহার নিকট আশ্রয়প্রাপ্ত স্বাধীনতাপ্রয়াসী জাতিগণের কথা সেইরূপ অঙ্কিত থাকিবে। কে জানে স্বাধীনতাপ্রয়াসী-

দিগের বিশ্বদরবারে ভারতের স্থান কি ভাবে কবে উন্নীত হইবে। চেষ্টা হইতেছে অনেক—চেষ্টার বিফলতাও অনেক। সাফল্যকামী ভারত আশা ও প্রতীক্ষায় রহিয়াছে। সুইজারল্যাণ্ডের তুষারসমুদ্রের অদ্ভুত ঐশ্বর্য্য কথার সঙ্গে মনে পড়ে—এবং সতত মনে পড়িতেছে—মহাকালের ভীষণ রুদ্রমূর্ত্তি। মধুর এবং উগ্রের অদ্ভুত সমবায়। গ্রন্থ শেষ সময়ে সংবাদ পাইলাম প্রতিবর্ষে যেমন হয় এবৎসরও (আগষ্ট, ১৯৩৩) তথায় তদপেক্ষা ভীষণ দৈবদুর্ঘটনা ঘটিয়াছে। খ্যাতনামা সুইস পর্ব্বতারোহন বিশারদ ফ্রানজ লকম্যাটার (Franz Lochmatter) জগতের পর্ব্বতারোহন রসিকদিগকে স্তম্ভিত করিয়া পর্ব্বতারোহন সময়ে অকালে কালগ্রাসে পতিত হইয়াছেন। ইঁহার ন্যায় দক্ষ ও কুশলী পর্ব্বতারোহী অতি অল্পই ছিল। ভারতের ডচ রাজদূত মিঃ ভিসার (PH. C. VISSER) সাহেবের সস্ত্রীক কারাকোরা তুষার পর্ব্বত অভিযান কালে ইনিই পথপ্রদর্শক ছিলেন। এই অভিযান উপলক্ষ করিয়া ভিসার মহোদয় যে সকল বক্তৃতা করেন তাহার এক বক্তৃতা সভায় আমি সভাপতির পদলাভ করিয়া ধন্য হইয়াছিলাম। তাঁহার বক্তৃতা হইতে ও বক্তৃতার পর যে পত্র ব্যবহার হইয়াছিল তাহা হইতে বুঝিয়া ধন্য হইয়াছিলাম যে গঙ্গার উৎপত্তি সম্বন্ধে প্রাচীন শাস্ত্র সম্মত মত, বিজ্ঞান সম্মত। যেখানে আজ উত্তুঙ্গ হিমাচল—সেখানে ছিল বিশাল সমুদ্র। ক্রমে সমুদ্রস্থলে গিরিরাজি প্রকাশের প্রাক্কালে অদ্ভুত ও অনৈসর্গিক উপায়ে তপস ভগীরথের কৃপায় তদানীন্তন ভারত সীমান্ত হইতে ব্রহ্মা বিষ্ণু মহেশ্বরের দয়ায় ভাগীরথী প্রকট হন। এই পৌরাণিকী কাহিনী ভিসারের মনোজ্ঞ পুস্তক ও বক্তৃতা হইতে বিজ্ঞান সম্মত বলিয়া প্রতিপন্ন হয়। মহামতি এচ্, জি, ওয়েলস (H. G. Wells) তাঁহার প্রসিদ্ধ সভ্যতার ইতিহাস গ্রন্থে Sir P. Ray Lankester, Sir Ernest Barker সার এইচ জনষ্টন (Sir H. Johnston)

প্রোফেসর মারে (Prof : Gilbert Murray) প্রভৃতি বৈজ্ঞানিক সাহায্যে বিজ্ঞান সম্মত বলিয়া স্বীকার করিয়াছেন। আধুনিক ভগীরথ, ভারতের পথ বিশারদ, জেনারেল উইলকক্স একথার সমর্থন করেন। Franz Lochmatterকে কেন্দ্র করিয়া এই সকল কথা বিচার ও প্রমাণ বলিয়া, তাঁহার অকাল মৃত্যুতে চিত্ত ব্যথিত হইয়াছে।

এই শোকাবহ ব্যাপারেই দৈবদুর্ঘটনার শেষ হয় নাই। ইটনের ৪জন খ্যাতনামা অধ্যাপক এবং ছাত্র আলপস্ পর্ব্বতের রোজেগ শৃঙ্গ ( Roseg Peak ) নামক তুঙ্গ তুষার শৃঙ্গ হইতে অবরোহনকালে অতর্কিতভাবে কালগ্রাসে পতিত হইয়াছেন—মহীয়ান শিক্ষায়তনকে শোকসাগরে নিমগ্ন করিয়াছেন। আমি ইঁহাদের কাহাকেও কাহাকেও জানিতাম। একজন শ্রীমান হাউসেন—কেম্ব্রিজ ট্রিনিটি কলেজের অধ্যক্ষ, অতিথি বৎসল, সর্ব্বগুণোপেত ডাক্তার বাটলারের দৌহিত্র। কেম্ব্রিজ অবস্থান কালে আমি ইঁহাদের আতিথ্যে মুগ্ধ ও গৌরবান্বিত হইয়াছিলাম। তাই তাঁহাদের শোকভার আমাকেও স্পর্শ করিয়াছে।

ভারতের নাঙ্গা পর্ব্বত, গৌরীশৃঙ্গ (এভারেষ্ট) প্রভৃতি তুঙ্গ গিরিশিখর আরোহন প্রয়াসী ইউরোপও আমেরিকার অসমসাহসী পর্ব্বতবিহারীদল বর্ষে বর্ষে যে অসমসাহসিকতা, একাগ্রতা এবং শ্রেষ্ঠ পর্য্যায়ের তপস্কতার পরিচয় দিতেছেন তাহা অতুলনীয়। লোকচক্ষুর অন্তরালে নিভৃতে আমাদের বরনীয়, ত্যাগী, সন্ন্যাসীদল চিরদিন এ-পথের পথিক, কিন্তু তাঁহাদের তপস্যার ফল সাধারণ গোচর নহে। যাঁহারা সন্ন্যাসী ও তপস্বী না হইয়াও অসাধারণ :তপস্কতার পরিচয় দিয়া প্রাণ তুচ্ছ করিয়া প্রতি বৎসর এই অত্যুগ্র সাধনার পরিচয় দিতেছেন তাঁহারা ও বরেণ্য। সকল ক্ষেত্রেই নির্জীব হৃতলক্ষ্মী ভারতবাসী তাঁহাদের অক্ষুণ্ণ

আদর্শ অনুসরণ করেন—ভগবচ্চরণে ইহাই প্রার্থনা। রাজনীতিক্ষেত্রে ইহা করা ও হওয়া সম্ভব এবং বাঞ্ছনীয়। জেনেভা মহাসভায় তাহার আংশিক চেষ্টা হইতেছে—তাই মহাসভার কথা ও বিপদসঙ্কুল তুঙ্গশৃঙ্গ আরোহণপ্রয়াসী মহাবীরগণের কথা যুগপৎ স্মরণ করিয়া আশান্বিত হইতেছি। ভগবান সে আশা সফল করুন।